## সনাতন—ধর্ম্মানুষ্ঠান।

তৃতীয় খণ্ড।

নিত্য পূজা প্রভৃতি

তন্ত্রোক্ত

# নিত্যপূজা-পদ্ধতি।

তন্ত্রজ্ঞপ্রধান কুলাবধূতাচার্য্য

৺জগন্মোহন তর্কালঙ্কার

সঙ্কলিত।

জগন্মোহন তর্কালঙ্কার সংকলিত

তদীয়াত্মজ

৺জ্ঞানেন্দ্র নাথ তন্ত্ররত্ন কর্ত্তৃক

পরিবর্দ্ধিত ও সংশোধিত।

—:o:—

শ্রীঅমৃতলাল কাব্যতীর্থ কর্ত্তৃক

প্রকাশিত।

তৃতীয় সংস্করণ

দক্ষিণা ২॥০ আড়াই টাকা।

১৭।৪নং মৃজাপুর ট্যাঙ্কলেন। পোঃ আমহার্ষ্ট ষ্ট্রীট্, কলিকাতা।




কুলাবধূতাচার্য্য, শ্রীপূর্ণানন্দ তীর্থনাথঃ ।

পণ্ডিত ৺জগন্মোহন তর্কালঙ্কার

নাম্না প্রসিদ্ধঃ ।

৭১ বর্ষ বয়ঃক্রম।  শকাব্দাঃ ১৮২০

# বিজ্ঞপ্তিরেষা।

সনাতন—ধর্ম্মানুষ্ঠান তৃতীয় খণ্ড অর্থাৎ তন্ত্রোক্ত নিত্যপূজাপদ্ধতি প্রচারিত হইল। ইহাতে শাক্তমাত্রেই রীতিমত স্ব স্ব ইষ্টদেবতার পূজাপদ্ধতি প্রাপ্ত হইবেন। বিশেষতঃ পূজাসম্বন্ধে বা উপচার দান সম্বন্ধে যে যে স্থলে সংশয় হইবার সম্ভাবনা এমন কি, অধিকাংশ ব্যক্তিই যে যে স্থলে ভ্রমে পড়িয়া বিপরীত কার্য্য করিয়া থাকেন, টিপ্পনীতে তৎসমুদায়ের পরিষ্কাররূপে মীমাংসা করিয়া দেওয়া হইয়াছে। প্রায় পঞ্চাশ খানি তন্ত্র অবলম্বন করিয়া যে যে স্থলে মতভেদ আছে তাহার সামঞ্জস্য করা হইয়াছে। কিরূপে দেবতার কোন্ স্থানে পুষ্প বা বিল্বপত্রাদি দিতে হইবে, কিরূপে কোন্ দ্রব্যে দেবতার কোন্ স্থানে পাদ্যাদি অর্পণ করিতে হইবে, তাহা একশত ব্যক্তির মধ্যে পাঁচজন জ্ঞাত আছেন কি না সন্দেহ। এমন কি যাঁহারা গুরুর কার্য্য করেন তাঁহাদের দশজনের মধ্যে প্রায় নয়জন স্বয়ং ভ্রমে পড়িয়া শিষ্যকেও ভ্রমান্ধকূপে নিক্ষেপ করেন। ইহাতে আমি দীক্ষাকারী গুরুদিগকে নিন্দা করিতেছি না। তাঁহারা একজন শিষ্যকে দীক্ষা দিয়া দুই টাকা বা দশটাকা দক্ষিণা পাইবেন, তাহাতে দুই এক বৎসর পরিশ্রম পূর্ব্বক নানা তন্ত্র দেখিয়া প্রকৃত মীমাংসা করিয়া দেওয়া অসম্ভব। আমার শ্রীশ্রীগুরুদেব দুই বৎসর রাত্রি দিন পরিশ্রম করিয়া প্রায় পঞ্চাশ খানি তন্ত্র আদ্যোপান্ত দেখিয়া সমুদায় অংশের মীমাংসা করিয়া পূজাবিষয়ে কর্ত্তব্যা-কর্ত্তব্য নিরূপণ করিয়াছেন। শিষ্যব্যবসায়ী গুরুগণ দুই চারি টাকা দক্ষিণা পাইয়া এরূপ পরিশ্রম করিবেন তাহা অসম্ভব। আমি বোধ করি যাঁহারা শিষ্যব্যবসায়ী তাঁহারা এই পুস্তক পাঠে যথেষ্ঠ উপকার প্রাপ্ত হইবেন। তাঁহাদের শিষ্যগণও আর ভ্রমান্ধকূপে নিক্ষিপ্ত হইবে না।

প্রত্যেক দেবতার পূজাস্থলে সর্ব্বদেবতার সাধারণ টিপ্পনী পুনঃ পুনঃ দিতে হইলে অতিবিস্তৃত হইয়া পড়ে এজন্য দক্ষিণকালিকার পূজা প্রভৃতিতেই সাধারণ কর্ত্তব্যাকর্ত্তব্য—নিরূপক টিপ্পনী দেওয়া হইল।

গ্রন্থবাহুল্যভয়ে সমুদায় কথার প্রমাণ দেওয়া হয় নাই। কিন্তু এই নিত্য-পূজাপদ্ধতিতে এমন একটিও কথা নাই যাহা তন্ত্রের প্রমাণ নিরপেক্ষ। যদি

কোন ব্যক্তি কোন বিষয়ের প্রমাণ জ্ঞাত হইতে ইচ্ছা করেন পত্র লিখিলেই আমারা তাহা দিতে পারিব। তন্ত্রজ্ঞ সাধকগণ এই গ্রন্থ পাঠ করিয়া জ্ঞাত হইতে পারিবেন, এই গ্রন্থ শক্তি মন্ত্রদীক্ষিতজনগণের পক্ষে কতদূর হিতকারী, এবং এরূপ হিতকর গ্রন্থ কখনও প্রচারিত হইয়াছে কি না তাহাও বিচার করিয়া দেখিবেন। ফলতঃ আমার শ্রীশ্রীগুরুদেব তন্ত্ররূপ মহাসমুদ্র মন্থন করিয়া এই অমূল্য রত্ন উদ্ধার করিয়াছেন।

এই নিত্যপূজাপদ্ধতি সমুদায় শক্তিমন্ত্রোপাসকেরই স্ব স্ব ইষ্টদেবতার পূজা প্রাপ্ত হওয়া যাইবে। তদ্ব্যতীত গৃহস্থের পূজনীয় দেবতা অর্থাৎ নারায়ণ, পার্থিবশিব, পারদ প্রভৃতি নির্ম্মিত শিব, বাণলিঙ্গ, লক্ষ্মী, গণেশ, সূর্য্য, বাস্তুপুরুষ, মনসা, গঙ্গা, মঙ্গলচণ্ডী, সরস্বতী শ্রীকৃষ্ণ, রাধিকা, শ্রীরাম, লক্ষ্মণ, সীতা, শীতলা, প্রভৃতির পূজাও ইহার টিপ্পনীতে প্রাপ্ত হওয়া যাইবে। কিমধিকমিতি ৬ই আশ্বিন ১৩০৬ সাল।

শ্রীজ্ঞানেন্দ্র নাথ তন্ত্ররত্ন ভট্টাচার্য্য।

---

# দ্বিতীয় সংস্করণের বিজ্ঞাপন।

—:০০:—

এক্ষণে অনেকেই পরমার্থসাধনে অভিলাষী হইয়া তন্ত্র জানিতে ইচ্ছা করিতেছেন। এই সুযোগে তন্ত্রজ্ঞানপরিশূন্য কতকগুলি লোক অর্থোপার্জ্জনের মানসে, বিশুদ্ধ তন্ত্র বলিয়া ছাইভস্ম যাহা হয় প্রকাশ করিতেছেন। তাহা দ্বারা তন্ত্রের প্রকৃত মর্ম্মজ্ঞান হওয়া দূরে থাকুক, তন্ত্রজিজ্ঞাসু ব্যক্তিদিগকে একেবারে ভ্রমান্ধকূপে পতিত হইতে হয়। কেহ কেহ বলিতেছেন, আমি ভারতবর্ষের নানাপ্রদেশ ভ্রমণ করিয়া হিমালয়ের কোন নিভৃত গুহামধ্যে সিদ্ধপুরুষ পাইয়া তাঁহার নিকট প্রকৃত তন্ত্রের উপদেশ লইয়াছি। এই সকল ব্যক্তির প্রকাশিত তন্ত্র পাঠ করিলে বোধ হয়, তাঁহাদের দীক্ষাপর্য্যন্ত হয় নাই, এবং তাঁহাদের প্রকাশিত তন্ত্র সমুদায়ই বিপরীতভাবে ও ভ্রমপ্রমাদে পরিপূর্ণ, সেই সমুদায় তন্ত্র পাঠ করিয়া সাধন করিলে কোন ক্রমেই ফললাভ হইতে পারে না। কেবল কায়ক্লেশই সার হয়। এ অবস্থায় আমি তন্ত্রপ্রকাশক মহাত্মাদিগের নিকট কৃতাঞ্জলিপুটে প্রার্থনা করিতেছি, তাঁহারা যেন তন্ত্রপ্রকাশের সময় কিঞ্চিৎ অর্থব্যয় স্বীকার করিয়া কোন তন্ত্রজ্ঞ বিচক্ষণ ব্যক্তিকে একবার আদ্যন্ত দেখাইয়া লয়েন। এবং যাঁহারা মুদ্রিত তন্ত্রপুস্তক ক্রয় করিয়া তন্ত্রজ্ঞান লাভে অভিলাষী, তাঁহারা যেন কোন তান্ত্রিক ব্যক্তিকে দেখাইয়া ভ্রম প্রমাদ শূন্য হইলে ক্রয় করেন। তন্ত্রজিজ্ঞাসু হইয়া অনেকেই ভ্রমান্ধকূপে নিক্ষিপ্ত হইতেছেন, ইহাই আমাদের দুঃখের বিষয়।

নিত্যারাধ্যচরণযুগল শ্রীশ্রীগুরুদেবের কৃপায় তন্ত্রোক্ত নিত্যপূজাপদ্ধতি পরিবর্দ্ধিত আকারে পুনঃ প্রকাশিত হইল। এই সংস্করণ শৈব, শাক্ত, গাণপত্য, সৌর ও বৈষ্ণব প্রভৃতি সকল সম্প্রদায়েরই কার্য্যোপযোগী করা হইয়াছে। এবং আবশ্যকীয় বিষয় সমূহের প্রমাণও দেওয়া হইয়াছে। তন্ত্রোক্ত নিত্যপূজাপদ্ধতি নাম দেওয়ায় কেহ মনে করিবেন না যে, ইহা কেবল তান্ত্রিকদিগের ও শাক্তদিগের জন্য, পরন্তু ইহা সকল সম্প্রদায়ের পক্ষেই অতি আবশ্যকীয় ও

আদরণীয় হইবে, ইহাই আমার সম্পূর্ণ ধারণা। এই নিত্যপূজাপদ্ধতি সাধারণের পক্ষে নৈমিত্তিক ও কাম্যপূজোপযোগী হইয়াছে। এক্ষণে গ্রাহকগণ ইহা পাঠ করিয়া কিঞ্চিৎ উপকৃত হইলেই আমার পরিশ্রম সার্থক হইবে। ইহা পূর্ব্বাপেক্ষা প্রায় ৭ ফর্ম্মা অর্থাৎ ৫৪ পৃষ্ঠা অধিক হইয়াছে। কিমধিকমিতি—
১০ই আশ্বিন ১৩২২ সাল।

শ্রীঅমৃতলাল কাব্যতীর্থ।

---

# তৃতীয় সংস্করণের বিজ্ঞাপন।

গ্রাহকগণ আমাদের এই পদ্ধতি না পাইয়া ও না জানিয়া অন্য পদ্ধতি ক্রয় করিয়াছেন। তাঁহাদের পত্র পাইয়া এবং কোন কোন ব্যক্তির সহিত সাক্ষাৎ হওয়ায় জানিতে পারিলাম যে, সেই পদ্ধতি দেখিয়া কার্য্য করিলে সিদ্ধি লাভ হওয়া পরের কথা, এমন কি নিজেরও ক্ষতি পর্য্যন্ত হইতে পারে। সেই সকল ভুল গ্রন্থ প্রকাশে গ্রন্থকর্ত্তারও বিশেষ অনিষ্ট হইতে পারে। কারণ ধর্ম্মগ্রন্থ প্রকাশে কতদূর দায়িত্ব জানা আবশ্যক। এক্ষণে কাগজের দুর্মূল্যতা ও মুদ্রাঙ্কণের ব্যয়ও বাহুল্য প্রযুক্ত পুস্তক পুনঃ প্রকাশে বিরত ছিলাম। কিন্তু গ্রাহকগণের অনুরোধে ও এই ভূলপূর্ণ পদ্ধতি দর্শনে পুনর্মুদ্রিত না করিয়া থাকিতে পারিলাম না। এই সংস্করণের শেষে গ্রন্থকর্ত্তা মহাশয়ের রচিত কয়েকটী স্তোত্র ও ষট্‌চক্র সন্নিবেশিত হইল। যাহা হউক এখন গ্রাহকগণের উপকার হইলেই সুখী হইব। কিমধিকমিতি ২৮শে আশ্বিন ১৩২৭ সাল।

শ্রীঅমৃতলাল কাব্যতীর্থ।

---

# শুদ্ধিপত্র।

| পৃঃ | পং | অশুদ্ধ | শুদ্ধ। |
|---|---|---|---|
| ১ | ৫ | বলির্ভৌতো | বলির্ভৌত্তো |
| ৩৬ | ২৬ | বিশেষ | বিশেষ |
| ৫২ | ১৫ | তাম্বেকতম | তাস্বেকতম |
| ৭৭ | ১ | প্রার্প্পয়তু | প্রাপয়তু |
| ৮০ | ৩ | | ক্ষ্রঃ |
| ৯০ | ৮ | পাঠদেবতাং | পীঠদেবতাং |
| ৯৬ | ৩ | শ্রীদক্ষিণকালিকণয়ৈ | শ্রীদক্ষিণকালিকায়ৈ |
| ১২৮ | ১ | জ্ঞাপয় | জ্ঞাজ্ঞাপয় |
| ১৬১ | ৫ | ধ্যাত্ব | ধ্যাত্বা |
| ১৬৩ | ১০ | বাজমন্ত্রমাত্রে | বীজমন্ত্রমাত্রে |
| ১৭৫ | ১৭ | হ্রাঁ | হ্রীঁ |
| ১৮২ | ৩ | পাঠন্যাসং | পীঠন্যাসং |
| ১৮৪ | ২ | বর্ণিনীষুক্তাং | বর্ণিনীযুক্তাং |
| ১৮৭ | ২ | নীলগ্রাব | নীলগ্রীব |
| ২০৭ | ২৩ | শ্যামারহস্যে | শ্যামারহস্যে |
| ২১২ | ১১ | সংসগ্ন | সংলগ্ন |
| ২১৩ | ৫ | নাদবিন্দুকলাযূক্তং | নাদবিন্দুকলাযুক্তং |
| ২১৬ | ২৭ | মূর্দ্রেয়মারিতা | মূর্দ্রেয়মীরিতা |
| ২২৩ | ৩ | সংবুক্ত | সংযুক্ত |
| ২২৩ | ১৮ | তরয়ো | করয়ো |
| ২২৪ | ১২ | মুদ্রামন্ত্রে | মুদ্রামন্ত্রো |
| ২২৪ | ১৫ | প্রকর্ত্তিতা | প্রকীর্ত্তিতা |
| ২৩৪ | ১০ | মুষ্টিবন্ধপূর্ব্বক | মুষ্টিবন্ধনপূর্ব্বক |
| ২৩৭ | ১৭ | স্ফেটিকামুদ্রা | স্ফোটিকামুদ্রা |
| ২৩৭ | ২৩ | য়গ্রীবমুদ্রা | হয়গ্রীবমুদ্রা |
| ২৩৮ | ২৩ | তর্থাৎ | অর্থাৎ |
| ২৪৩ | ১৯ | মান্ত্রার্থকা | মন্ত্রর্থকা |

## সূচীপত্র।

বিষয়। পৃঃ—পং

বিষয়। পৃঃ—পং

বিষয়। পৃঃ—পং

বিষয়। পৃঃ—পং

---



কুলাবধূতাচার্য্য শ্রীজ্ঞানানন্দ তীর্থনাথঃ।

পণ্ডিত শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রনাথ তন্ত্ররত্ন

নাম্না প্রসিদ্ধঃ।

জন্ম তারিখ শকাব্দাঃ ১৭৮৯।৫।১১।

শকাব্দাঃ ১৮৩৫।৯।৫।

তন্ত্রোক্ত

# নিত্যপূজাপদ্ধতিঃ (১)।

## প্রাতঃকৃত্যম্। (২)।

ব্রাহ্ম্যে মুহূর্ত্তে উত্থায় শয্যায়ামেব বদ্ধপদ্মাসনঃ স্বস্তি-

---

(১)। শ্রুতি স্মৃতি পুরাণাদিতে অধ্যাপন (ব্রহ্মযজ্ঞ), তর্পণ (পিতৃযজ্ঞ), হোম (দেবযজ্ঞ), বলি (ভূতযজ্ঞ) ও অতিথিপূজা (নৃযজ্ঞ), এই পঞ্চযজ্ঞের নিত্যতা উল্লিখিত হইয়াছে। মনুতে আছে, অধ্যাপনং ব্রহ্মযজ্ঞঃ পিতৃযজ্ঞস্তু তর্পণং। হোমো দেবো বলির্ভৌতো নৃযজ্ঞোঽতিথিপূজনং। এই পঞ্চ যজ্ঞ দক্ষিণাচারের সাধকদিগের অবশ্য কর্ত্তব্য। পরন্তু বামভাবে যাঁহারা উপাসনাদি করেন, তাঁহাদের সন্ধ্যা তর্পণাদিতেই উক্ত কার্য্য সিদ্ধ হয়। পঞ্চ-যজ্ঞের অনুষ্ঠানেও ক্ষতি নাই। যথা কালিকাপুরাণে পঞ্চযজ্ঞানবা কুর্যাৎ কুর্য্যাদ্বা বামপূজনে। অন্যস্য পূজাভাগং হি যতো গৃহ্লাতি বামিকা॥ যঃ পূজয়েৎ বামভাবৈর্ন তস্য ঋণশোধনং। পিতৃদেবনরাদীনাং জায়তে ন কদাচন॥

ইক্ষুরস, জল, দুগ্ধ, তাম্বূল, ফল ও ঔষধসেবন করিয়াও নিত্যকর্ম্মাদি করিতে পারা যায়। যথা গোভিল, ইক্ষুরাপঃ পয়শ্চৈব তাম্বূলং ফলমৌষম্। ভক্ষয়িত্বা তু কর্ত্তব্যা স্নানদানাদিকাক্রিয়া॥ কালিকাপুরাণে, পত্রং পুষ্পঞ্চ তাম্বূলং ভেষজন্বেন কল্পিতং। কণাদিপিপ্পলঞ্চৈব ফলং ভুক্ত্বা ক্রিয়াঞ্চরেৎ॥

(২)। প্রাতঃকৃত্য না করিলে অন্যান্য নিত্য বা কাম্যাদি পূজায় অধিকার হয় না। অন্যান্য পূজা করিলে তাহার ফলও হয় না। যথা গৌতমীয়তন্ত্রে,— ইদানীং পূর্ব্বকৃত্যঞ্চ প্রসঙ্গাৎ কথয়ামি তে। যৎ কৃত্বাধিকারিতাং যাতি মন্ত্রযন্ত্রা-

কাসনস্থো (৩) বা শিরস্থাধোমুখ-সহস্রদলকমল-কর্ণিকান্তর্গত-ঊর্দ্ধমুখ--দ্বাদশার্ণ--সরসীরুহোপরিস্থিত--শরদিন্দুসুন্দর--পূর্ণচন্দ্র-মণ্ডলান্তর্গত-হংসপীঠে নিষণ্ণং নিজগুরুং শুক্লবর্ণং শুক্লালঙ্কার-ভূষিতং দ্বিভুজং বরাভয়করং শান্তং স্বপ্রকাশস্বরূপং শ্বেতমাল্যানু-লেপনং স্ববামোরুস্থিতয়া রক্তবর্ণয়া গুরুপত্নীরূপয়া বামকরধৃত-

---

র্ম্মাদিষু। যেন বিনা ন সিদ্ধিঃ স্যান্নরকং প্রতিপদ্যতে॥ যামলে, প্রাতঃকৃত্যমকৃত্বা তু যো দেবীং ভক্তিতো যজেৎ। নিষ্ফলং তস্য পূজা স্যাচ্ছৌচহীনা যথা ক্রিয়া॥

(৩)। দ্বৌ দণ্ডৌ রাত্রিশেষে তু ব্রাহ্ম্যং মুহূর্ত্তকং বিদুঃ। ততো রৌদ্র-মুহূর্ত্তস্তু উদয়াৎ প্রাগ্রবেরিতি॥ অর্থাৎ সূর্য্যোদয়ের অব্যবহিত পূর্ব্ব দুই দণ্ড (৪৮ আটচল্লিশ মিনিট) রৌদ্র্যমুহূর্ত্ত এবং এই রৌদ্র্যমুহূর্ত্তের পূর্ব্ব দুই দণ্ড ব্রাহ্ম্য মুহূর্ত্ত। সূর্য্যোদয়ের পূর্ব্বের এই চারিদণ্ড কালকে অরুণোদয়ও বলে। ইহার প্রথম দুই দণ্ডে প্রাতঃকৃত্য করিয়া অবশেষে ঐ অরুণোদয়েই প্রাতঃস্নান বিধেয়। যথা স্কন্দপুরাণে,—উদয়াৎ প্রাক্ চতস্রস্তু নাড়িকা অরুণোদয়ঃ। তত্র স্নানং প্রশস্তং স্যাত্তদ্ধি পুণ্যতমং স্মৃতম্॥ নাড়িকা=দণ্ড।

কোন তন্ত্রে আছে, শয্যা হইতে গাত্রোত্থান করিয়া শয্যাতেই উপবিষ্ট হইয়া প্রাতঃকৃত্য করিবে। কোন তন্ত্রে আছে, শয্যা হইতে উত্থিত হইয়া বস্ত্র পরিত্যাগ পূর্ব্বক আসনে উপবিষ্ট হইয়া প্রাতঃকৃত্য করিবে। কোন তন্ত্রে আছে, বিন্মূত্র পরিত্যাগের পর প্রাতঃকৃত্য করিবে। এতৎ সমুদায়ের মীমাংসা এই যে, নিদ্রাত্যাগের পর উত্তর পূর্ব্ব বা গুরুর অভিমুখে শয্যাতে উপবিষ্ট হইয়াই প্রাতঃকৃত্য করিতে হইবে। পরন্তু যদি বহির্গমনাদির বেগ উপস্থিত হয়, তাহা হইলে অগ্রে বিন্মূত্রাদি ত্যাগ করিয়া সেই অপবিত্র বস্ত্র পরিত্যাগ পূর্ব্বক আসনে উপবিষ্ট হইয়া প্রাতঃকৃত্য করিবে। যদি কেহ দৈবাৎ ব্রাহ্মমুহূর্ত্তে অর্থাৎ অরুণোদয়ের পূর্ব্বে উঠিতে না পারেন, তাহা হইলে সূর্য্যোদয়ের সময় বা পরেও ঐ পতিত প্রাতঃকৃত্য করিতে হইবে। কারণ প্রাতঃকৃত্য না করিলে সন্ধ্যা বা পূজাদিতে অধিকারই হয় না। সূর্য্যোদয়ের সময় বা পরেও ঐ পতিত প্রাতঃকৃত্য করিতে হইবে। নির্দ্দিষ্ট সময়ের পর প্রাতঃকৃত্য করিতে হইলে প্রথমতঃ দশবার শ্রীপাদুকামন্ত্র বা গুরুমন্ত্র (ঐঁ) অথবা গায়ত্রী জপ দ্বারা প্রায়শ্চিত্ত করিতে হইবে।

রক্তোৎপলয়া শক্ত্যা দক্ষিণহস্তগৃহীতকলেবরং দ্বিনয়নং পরমশিবস্বরূপং বিচিন্ত্য (৪) তৎপাদযুগলপীযূষধারয়া স্বদেহমভিষিক্তঞ্চ বিচিন্ত্য পূর্ণাভিষিক্তস্থলে শ্রীপাদুকামুচ্চার্য্য শ্রীঅমুকানন্দনাথং গুরুং পূজয়ামি ইতি স্মরেৎ। অভিষেকাদ্যভাবে প্রকৃতনামপূর্ব্বকং গুরুং স্মরেৎ।

অথ মানসপূজা। পূর্ণাভিষিক্তপক্ষে পাদুকামন্ত্রমুচ্চার্য্য অনভিষিক্তগুরুপক্ষে অথবা অসমর্থপক্ষে ঐং ইতি মন্ত্রমুচ্চার্য্য

---

(৪)। গুরুধ্যান যথা শ্যামারহস্যে,—শুদ্ধস্ফটিকসঙ্কাশং শুদ্ধক্ষৌমবিরাজিতং। গন্ধানুলেপনং শান্তং বরাভয়করাম্বুজং। মন্দস্মিতং নিজগুরুং কারুণ্যেনাবলোকিতম্। বামোরুশক্তিসংযুক্তং শুক্লাভরণভূষিতং। স্বশক্ত্যা দক্ষহস্তেন ধৃতচারুকলেবরং। বামে ধৃতোৎপলায়াশ্চ সুরক্তায়াঃ সুশোভনং। পরানন্দরসোল্লাসলোচনদ্বয়পঙ্কজম্॥ নীলতন্ত্রোক্ত ধ্যান যথা।—সহস্রদলপঙ্কজে সকলশীতরশ্মিপ্রভং বরাভয়করাম্বুজং বিমলগন্ধপুষ্পাম্বরং। প্রসন্নবদনেক্ষণং সকলদেবতারূপিণং স্মরেচ্ছিরসি হংসগং তদভিধানপূর্ব্বং গুরুং॥ সদ্গুরুধ্যান যথা।—ব্রহ্মানন্দং পরমসুখদং কেবলং জ্ঞানমূর্ত্তিং দ্বন্দ্বাতীতং গগনসদৃশং তত্ত্বমস্যাদিলক্ষ্যং। একং নিত্যং বিমলমচলং সর্ব্বদা সাক্ষিভূতং ভাবাতীতং ত্রিগুণরহিতং সদ্গুরুং তং নমামি॥ ধ্যানান্তর যথা।—সহস্রারে মহাপদ্মে প্রাতঃ শিরসি নির্ম্মলে। পূর্ণেন্দুমণ্ডলে যুক্তে শুদ্ধস্ফটিকসন্নিভে॥ গন্ধানুলেপিতং শান্তং বরদাভয়পাণিকং। মন্দস্মিতং নিজগুরুং কারুণ্যেন বিলোকিতং॥ প্রিয়য়া দক্ষহস্তেন ধৃতচারুকলেবরং। বামে ধৃতোৎপলায়াশ্চ সুরক্তায়াঃ সুশোভনম্॥ অন্যচ্চ।—সহস্রদলপদ্মস্থমন্তরাত্মানমুজ্জ্বলম্। তস্যোপরি নাদবিন্দোর্মধ্যে সিংহাসনোজ্জ্বলে। তত্র নিজগুরুং নিত্যং রজতাচলসন্নিভং। বীরাসন-সমাসীনং সর্ব্বাভরণভূষিতং। শুক্লমাল্যাম্বরধরং বরদাভয়পাণিনং। বামোরুশক্তিসহিতং কারুণ্যেনাবলোকিতং। প্রিয়য়া সব্যহস্তেন ধৃতচারুকলেবরং। বামেনোৎপলধারিণ্যা রক্তাভরণভূষয়া। জ্ঞানানন্দসমাযুক্তং স্মরেত্তন্নামপূর্ব্বকম্॥ ইতি।

স্ত্রীগুরুধ্যান যথা,—সহস্রারে মহাপদ্মে কিঞ্জল্কগণশোভিতে। প্রফুল্লপদ্ম-

কাসনস্থো (৩) বা শিরস্থাধোমুখ-সহস্রদলকমল-কর্ণিকান্তর্গত-ঊর্দ্ধমুখ--দ্বাদশার্ণ--সরসীরুহোপরিস্থিত--শরদিন্দুসুন্দর--পূর্ণচন্দ্র-মণ্ডলান্তর্গত-হংসপীঠে নিষণ্ণং নিজগুরুং শুক্লবর্ণং শুক্লালঙ্কার-ভূষিতং দ্বিভুজং বরাভয়করং শান্তং স্বপ্রকাশস্বরূপং শ্বেতমাল্যানু-লেপনং স্ববামোরুস্থিতয়া রক্তবর্ণয়া গুরুপত্নীরূপয়া বামকরধৃত-

---

র্য্যাদিষু। যেন বিনা ন সিদ্ধিঃ স্যান্নরকং প্রতিপদ্যতে॥ যামলে, প্রাতঃকৃত্যমকৃত্বা তু যো দেবীং ভক্তিতো যজেৎ। নিষ্ফলং তস্য পূজা স্যাচ্ছৌচহীনা যথা ক্রিয়া॥

(৩)। দ্বৌ দণ্ডৌ রাত্রিশেষে তু ব্রাহ্মং মুহূর্ত্তকং বিদুঃ। ততো রৌদ্র-মুহূর্ত্তন্ত উদয়াৎ প্রাগ্রবেরিতি॥ অর্থাৎ সূর্য্যোদয়ের অব্যবহিত পূর্ব্ব দুই দণ্ড (৪৮ আটচল্লিশ মিনিট) রৌদ্র্যমুহূর্ত্ত এবং এই রৌদ্র্যমুহূর্ত্তের পূর্ব্ব দুই দণ্ড ব্রাহ্ম্য মুহূর্ত্ত। সূর্য্যোদয়ের পূর্ব্বের এই চারিদণ্ড কালকে অরুণোদয়ও বলে। ইহার প্রথম দুই দণ্ডে প্রাতঃকৃত্য করিয়া অবশেষে ঐ অরুণোদয়েই প্রাতঃস্নান বিধেয়। যথা স্কন্দপুরাণে,—উদয়াৎ প্রাক্ চতস্রস্ত নাড়িকা অরুণোদয়ঃ। তত্র স্নানং প্রশস্তং স্যাত্তদ্ধি পুণ্যতমং স্মৃতম্॥ নাড়িকা=দণ্ড।

কোন তন্ত্রে আছে, শয্যা হইতে গাত্রোত্থান করিয়া শয্যাতেই উপবিষ্ট হইয়া প্রাতঃকৃত্য করিবে। কোন তন্ত্রে আছে, শয্যা হইতে উত্থিত হইয়া বস্ত্র পরিত্যাগ পূর্ব্বক আসনে উপবিষ্ট হইয়া প্রাতঃকৃত্য করিবে। কোন তন্ত্রে আছে, বিন্মূত্র পরিত্যাগের পর প্রাতঃকৃত্য করিবে। এতৎ সমুদায়ের মীমাংসা এই যে, নিদ্রাত্যাগের পর উত্তর পূর্ব্ব বা গুরুর অভিমুখে শয্যাতে উপবিষ্ট হইয়াই প্রাতঃকৃত্য করিতে হইবে। পরন্ত যদি বহির্গমনাদির বেগ উপস্থিত হয়, তাহা হইলে অগ্রে বিন্মূত্রাদি ত্যাগ করিয়া সেই অপবিত্র বস্ত্র পরিত্যাগ পূর্ব্বক আসনে উপবিষ্ট হইয়া প্রাতঃকৃত্য করিবে। যদি কেহ দৈবাৎ ব্রাহ্মমুহূর্ত্তে অর্থাৎ অরুণোদয়ের পূর্ব্বে উঠিতে না পারেন, তাহা হইলে সূর্য্যোদয়ের সময় বা পরেও ঐ পতিত প্রাতঃকৃত্য করিতে হইবে। কারণ প্রাতঃকৃত্য না করিলে সন্ধ্যা বা পূজাদিতে অধিকারই হয় না। সূর্য্যোদয়ের সময় বা পরেও ঐ পতিত প্রাতঃকৃত্য করিতে হইবে। নির্দ্দিষ্ট সময়ের পর প্রাতঃকৃত্য করিতে হইলে প্রথমতঃ দশবার শ্রীপাদুকামন্ত্র বা গুরুমন্ত্র (ঐঁ) অথবা গায়ত্রী জপ দ্বারা প্রায়শ্চিত্ত করিতে হইবে।

রক্তোৎপলয়া শক্ত্যা দক্ষিণহস্তগৃহীতকলেবরং দ্বিনয়নং পরম-শিবস্বরূপং বিচিন্ত্য (৪) তৎপাদযুগলপীযূষধারয়া স্বদেহমভি-ষিক্তঞ্চ বিচিন্ত্য পূর্ণাভিষিক্তস্থলে শ্রীপাদুকামুচ্চার্য্য শ্রীঅমুকা-নন্দনাথং গুরুং পূজয়ামি ইতি স্মরেৎ। অভিষেকাদ্যভাবে প্রকৃতনামপূর্ব্বকং গুরুং স্মরেৎ।

অথ মানসপূজা। পূর্ণাভিষিক্তপক্ষে পাদুকামন্ত্রমুচ্চার্য্য অনভিষিক্তগুরুপক্ষে অথবা অসমর্থপক্ষে ঐং ইতি মন্ত্রমুচ্চার্য্য

---

(৪)। গুরুধ্যান যথা শ্যামারহস্যে,—শুদ্ধস্ফটিকসঙ্কাশং শুদ্ধক্ষৌমবিরাজিতং। গন্ধানুলেপনং শান্তং বরাভয়করাম্বুজং। মন্দস্মিতং নিজগুরুং কারুণ্যেনাব-লোকিতম্। বামোরুশক্তিসংযুক্তং শুক্লাভরণভূষিতং। স্বশক্ত্যা দক্ষহস্তেন ধৃতচারুকলেবরং। বামে ধৃতোৎপলায়াশ্চ সুরক্তায়াঃ সুশোভনং। পরানন্দ-রসোল্লাসলোচনদ্বয়পঙ্কজম্॥ নীলতন্ত্রোক্ত ধ্যান যথা।—সহস্রদলপঙ্কজে সকল-শীতরশ্মিপ্রভং বরাভয়করাম্বুজং বিমলগন্ধপুষ্পাম্বরং। প্রসন্নবদনেক্ষণং সকল-দেবতারূপিণং স্মরেচ্ছিরসি হংসগং তদভিধানপূর্ব্বং গুরুং॥ সদ্গুরুধ্যান যথা।—ব্রহ্মানন্দং পরমসুখদং কেবলং জ্ঞানমূর্ত্তিং দ্বন্দ্বাতীতং গগনসদৃশং তত্ত্বমস্যাদিলক্ষ্যং। একং নিত্যং বিমলমচলং সর্ব্বদা সাক্ষিভূতং ভাবাতীতং ত্রিগুণরহিতং সদ্গুরুং তং নমামি॥ ধ্যানান্তর যথা।—সহস্রারে মহাপদ্মে প্রাতঃ শিরসি নির্ম্মলে। পূর্ণেন্দুমণ্ডলে যুক্তে শুদ্ধস্ফটিকসন্নিভে॥ গন্ধানুলেপিতং শান্তং বরদাভয়পাণিকং। মন্দস্মিতং নিজগুরুং কারুণ্যেন বিলোকিতং॥ প্রিয়য়া দক্ষহস্তেন ধৃতচারুকলেবরং। বামে ধৃতোৎপলায়াশ্চ সুরক্তায়াঃ সুশোভনম্॥ অন্যচ্চ।—সহস্রদলপদ্মস্থমন্তরাত্মান-মুজ্জ্বলম্। তস্যোপরি নাদবিন্দোর্মধ্যে সিংহাসনোজ্জ্বলে। তত্র নিজগুরুং নিত্যং রজতাচলসন্নিভং। বীরাসন-সমাসীনং সর্ব্বাভরণভূষিতং। শুক্লমাল্যাম্বরধরং বরদাভয়পাণিনং। বামোরুশক্তিসহিতং কারুণ্যেনাবলোকিতং। প্রিয়য়া সব্যহস্তেন ধৃতচারুকলেবরং। বামেনোৎপলধারিণ্যা রক্তাভরণভূষয়া। জ্ঞানানন্দসমাযুক্তং স্মরেত্তন্নামপূর্ব্বকম্॥ ইতি।

স্ত্রীগুরুধ্যান যথা,—সহস্রারে মহাপদ্মে কিঞ্জল্কগণশোভিতে। প্রফুল্লপদ্ম-

(উভয়হস্তকনিষ্ঠাভ্যাম্ অঙ্গুষ্ঠযোগেন শিরসি) লং পৃথ্ব্যাত্মকং গন্ধং সশক্তিক-শ্রীগুরবে সমর্পয়ামি নমঃ। (শিরসি উভয়হস্ত-অঙ্গুষ্ঠাভ্যাং তর্জ্জনী-যোগেন) হং আকাশাত্মকং পুষ্পং সশক্তিক-শ্রীগুরবে সমর্পয়ামি নমঃ। (তথৈব উভয়হস্ত-তর্জ্জনীভ্যাম্ অঙ্গুষ্ঠযোগেন) যং বায্বাত্মকং ধূপং সশক্তিক-শ্রীগুরবে সমর্পয়ামি নমঃ। (এবং উভয়হস্ত-মধ্যমাভ্যাম্ অঙ্গুষ্ঠযোগেন) রং বহ্ন্যাত্মকং দীপং সশক্তিক-শ্রীগুরবে সমর্পয়ামি নমঃ। (এবম্ উভয়হস্ত অনামিকাভ্যাম্ অঙ্গুষ্ঠযোগেন) বং অমৃতাত্মকং নৈবেদ্যং সশক্তিক-শ্রীগুরবে সমর্পয়ামি নমঃ। (এবং মূর্দ্ধ্নি কৃতাঞ্জলিঃ) ঐং সর্ব্বাত্মকং তাম্বূলং সশক্তিক-শ্রীগুরবে সমর্পয়ামি নমঃ। ইতি। উপচারদানে সর্ব্বত্র, "...মূর্দ্ধ্নি মুদ্রাং নিযোজয়েৎ ॥" অথ শ্রীপাদুকাং (অনিভিষিক্তস্তু ঐং ইতি মন্ত্রং) যথাশক্তি জপ্ত্বা গুহ্যাতিগুহ্যগোপ্তা ত্বম্ ইত্যাদিনা জপং সমর্প্য প্রণমেদ্-যথা, অখণ্ডমণ্ডলাকারং ব্যাপ্তং যেন চরাচরং। তৎপদং দর্শিতং যেন তস্মৈ শ্রীগুরবে নমঃ॥ অজ্ঞানতিমিরান্ধস্য জ্ঞানাঞ্জনশলাকয়া। চক্ষুরুন্মীলিতং যেন তস্মৈ শ্রীগুরবে নমঃ॥

---

পদ্মাক্ষীং ঘনপীনপয়োধরাং॥ প্রসন্নবদনাং ক্ষীণমধ্যাং ধ্যায়েচ্ছিবাং গুরুং। পদ্মরাগসমাভাসাং রক্তবস্ত্রসুশোভনাং॥ রক্তকঙ্কণপাণিঞ্চ রক্তনূপুরশোভিতাং। স্থলপদ্মপ্রতীকাশপাদপল্লবশোভিতাং॥ শরদিন্দুপ্রতীকাশ রক্তোদ্ভাসিতকুণ্ডলাং। স্বনাথবামভাগস্থাং বরাভয়করাম্বুজাম্॥ স্ত্রীগুরুর ধ্যানান্তর যথা—তরুণারুণ-কল্পাভাং করুণাপূর্ণলোচনাং। বরাভয়করাং শান্তাং স্মরামি নবগৌরবীম্॥ ইতি।

সর্ব্বত্র প্রাতঃকৃত্যাদির সময় নাভির সমীপে বামহস্তোপরি দক্ষিণ হস্ত স্থাপন করিয়া ধ্যান করিতে হয়। কিন্তু তারা উপাসকের পক্ষে ইহার বিপরীত, অর্থাৎ দক্ষিণহস্তোপরি বামহস্ত স্থাপন করিতে হইবে। পরন্তু সাধারণ নিয়ম এই যে, পুংদেবতার ধ্যানকালে বামহস্তের উপরি দক্ষিণ হস্ত এবং স্ত্রী-দেবতার ধ্যান কালে দক্ষিণহস্তের উপরি বামহস্ত স্থাপন করিতে হয়। স্বস্তিক প্রভৃতি আসনবন্ধন-প্রণালী মুদ্রাপ্রকরণের পর দ্রষ্টব্য।

নমোঽস্তু গুরবে তস্মৈ ইষ্টদেবস্বরূপিণে। যস্য বাগমৃতং হন্তি বিষং সংসারসংজ্ঞকং ॥ (৫)। সমর্থশ্চেৎ গুরুস্তোত্রং পঠেৎ (৬)।

অথ কুলকুণ্ডলিনীং ধ্যায়েৎ (৭) যথা গুরোরাজ্ঞাং গৃহীত্বা,

---

(৫)। স্ত্রীগুরুপ্রণাম যথা,—ব্রহ্মবিষ্ণুশিবত্বাদি-জীবন্মুক্তিপ্রদায়িনী। জ্ঞান-বিজ্ঞানদাত্রী চ তস্যৈ শ্রীগুরবে নমঃ।

(৬)। গুরুস্তোত্র। ওঁ নমস্তুভ্যং মহামন্ত্রদায়িনে শিবরূপিণে। ব্রহ্মজ্ঞান-প্রকাশায় সংসারদুঃখতারিণে॥ অতিসৌম্যায় দিব্যায় বীরায়াজ্ঞানহারিণে। নমস্তে কুলনাথায় কুলকৌলীন্যদায়িনে॥ শিবতত্ত্বপ্রকাশায় (শিবতত্ত্বপ্রবোধায়) ব্রহ্মতত্ত্ব-প্রকাশিনে। নমস্তে গুরবে তুভ্যং সাধকাভয়দায়িনে॥ অনাচারাচার-ভাববোধায় ভাবহেতবে। ভাবাভাববিনির্মুক্ত-মুক্তিদাত্রে নমোনমঃ॥ নমস্তে শম্ভবে তুভ্যং দিব্যভাবপ্রকাশিনে। জ্ঞানানন্দস্বরূপায় বিভবায় নমোনমঃ॥ শিবায় শক্তিনাথায় সচ্চিদানন্দরূপিণে। কামরূপায় কামায় কামকেলিকলাত্মনে॥ কুলপূজোপদেশায় কুলাচারস্বরূপিণে। আরক্তনিজতচ্ছক্তি-বামভাব-বিভূতয়ে। নমস্তেঽস্তু মহেশায় নমস্তেঽস্তু নমোনমঃ। ইদং স্তোত্রং পঠেন্নিত্যং সাধকো গুরুদিঙ্মুখঃ। প্রাতরুত্থায় দেবেশি ততো বিদ্যা প্রসীদতি॥ কুলসম্ভবপূজায়া-মাদৌ যো ন পঠেদিদং। বিফলা তস্য পূজা স্যাদভিচারায় কল্পতে॥ ইতি কুব্জিকাতন্ত্রে গুরুস্তোত্রং সমাপ্তম্।

স্ত্রীগুরুস্তোত্র।—ওঁ নমস্তে দেবদেবেশি নমস্তে হরপূজিতে। ব্রহ্মবিদ্যা-স্বরূপায়ৈ তস্যৈ নিত্যং নমোনমঃ॥ অজ্ঞানতিমিরান্ধস্য জ্ঞানাঞ্জনশলাকয়া। যয়া চক্ষুরুন্মীলিতং তস্যৈ নিত্যং নমোনমঃ॥ ভববন্ধনপাশস্য তারিণী জননী পরা। জ্ঞানদা মোক্ষদা নিত্যা তস্যৈ নিত্যং নমোনমঃ॥ শ্রীনাথবামভাগস্থা সদয়া সুরপূজিতা। সদা বিজ্ঞানদাত্রী চ তস্যৈ নিত্যং নমোনমঃ॥ সহস্রারে মহাপদ্মে সদানন্দস্বরূপিণী। মহামোক্ষপ্রদা দেবী তস্যৈ নিত্যং নমোনমঃ॥ ব্রহ্মবিষ্ণুস্বরূপা চ মহারুদ্রস্বরূপিণী। ত্রিগুণাত্মস্বরূপা চ তস্যৈ নিত্যং নমো-নমঃ॥ চন্দ্রসূর্য্যাগ্নিরূপা চ মদাঘূর্ণিতলোচনা। স্বনাথঞ্চ সমালিঙ্গ্য তস্যৈ নিত্যং নমোনমঃ॥ ব্রহ্মবিষ্ণুশিবত্বাদি জীবন্মুক্তিপ্রদায়িনী। জ্ঞানবিজ্ঞানদাত্রী চ তস্যৈ শ্রীগুরবে নমঃ॥ ইতি মাতৃকাভেদতন্ত্রে স্ত্রীগুরোঃ স্তোত্রং সম্পূর্ণং॥

(৭)। কুণ্ডলিনীধ্যান যথা। ওঁ প্রসুপ্তভুজগাকারাং স্বয়ম্ভুলিঙ্গমাশ্রি-

মূলাধারপদ্ম-কর্ণিকাস্থত্রিকোণান্তর্গত-স্বয়ম্ভুলিঙ্গবেষ্টিনীং প্রসুপ্ত-ভুজগাকারাং সার্দ্ধত্রিবলয়াং চৈতন্যরূপিণীং তড়িন্নিভাং মৃণালতন্তুকল্পাম্ ইষ্টদেবতাস্বরূপাং কুলকুণ্ডলিনীং যং রং ইতি মন্ত্রাভ্যাং পবন-দহন-যোগাৎ হুঙ্কারেণ চ সচৈতন্যাং বিধায়, হংসঃ ইতি মন্ত্রেণ উত্থাপ্য ব্রহ্মবর্ত্মনা পরমশিবে সমাযোজ্য তয়োঃ সামরস্যং বিভাব্য আত্মানং সামরস্যেন তেজোময়ং সঞ্চিন্তয়েৎ। অথ ত্রিপুরসুন্দরীস্বরূপয়া রক্তবর্ণয়া গুরুশক্ত্যা যুক্তং পরমশিবস্বরূপং গুরুং ধ্যায়েৎ। অভিষিক্তশ্চেৎ সহস্রারাবস্থিত-চন্দ্রমণ্ডলে কুলগুরূনপি স্মরেৎ (৮)।

অথ পরমশিবসামরস্যেনামৃতপ্লুতাং কুলকুণ্ডলিনীং মূলাধারে

---

তাম্। বিদ্যুৎকোটিপ্রভাং দেবীং বিচিত্রবসনান্বিতাং। শৃঙ্গারাদিরসোল্লাসাং সর্ব্বদা কারণপ্রিয়াম্॥ ধ্যানান্তর যথা ;—ধ্যায়েৎ কুণ্ডলিনীং দেবীং স্বয়ম্ভুলিঙ্গ-সংস্থিতাং। শ্যামাং (সুন্দরীবিষয়ে 'রক্তাং') সূক্ষ্মাং সৃষ্টিরূপাং সৃষ্টিস্থিতিলয়া-ত্মিকাং। বিশ্বাতীতাং জ্ঞানরূপাং চিন্তয়েদূর্দ্ধরূপিণীং॥

(৮)। প্রকারান্তর যথা,—মূলাধারেঽরুণচতুর্দ্দলে ত্রিকোণং ধ্যাত্বা তৎত্রিকোণরেখায়াং ভ্রমন্তং কামং স্ফুরদ্বালার্কবর্ণং সত্ত্বরজ-স্তমোগুণাক্রান্তং বিন্দুং সঞ্চিন্ত্য তন্মধ্যে কুণ্ডলিনীশক্তিং চৈতন্যরূপিণীং তড়িন্নিভাং মৃণালতন্তু-কল্পাং প্রসুপ্তভুজগাকারাং সার্দ্ধত্রিবলয়েন সংস্থিতাং মনোদণ্ডং হস্তীকৃত্য উত্থাপ্য হুঁকারেণ হংসঃ ইতি মন্ত্রেণ গুরূপদিষ্টমার্গেণ, মূলাধারাৎ স্বাধিষ্ঠান-মণিপূরকানাহতবিশুদ্ধাজ্ঞাখ্য-ষট্চক্রভেদক্রমেণ শিরস্থাধোমুখ-সহস্রদলকমলং নীত্বা আত্মানং চিন্তয়েৎ। তত্রস্থ-চন্দ্রমণ্ডলাদ্বিগলিতামৃতধারয়া রক্তবর্ণময়ীং তাং কুণ্ডলিনীং সন্তর্প্য তত্রৈব তৎপ্রভায়াং কুলগুরূন্ ধ্যায়েৎ।

কুলগুরুগণের নাম ও ধ্যান যথা—প্রহ্লাদানন্দনাথঞ্চ সনকানন্দনাথকঃ। কুমারানন্দনাথঞ্চ বশিষ্ঠানন্দনাথকং॥ ক্রোধানন্দ-সুখানন্দৌ ধ্যানানন্দং ততঃ পরং। বোধানন্দং ততশ্চৈব ধ্যায়েৎ কুলমুখোপরি॥ পরামৃতরসোল্লাসহৃদয়াঘূর্ণলোচনাঃ। কুলালিঙ্গনসম্ভিন্ন-চূর্ণিতাশেষতামসাঃ॥ কুলশিষ্যৈঃ পরিবৃতাঃ পূর্ণান্তঃকরণোদ্যতাঃ। বরাভয়করাঃ সর্ব্বে কুলতত্ত্বার্থবাদিনঃ॥ ইতি।

সমানীয় শ্বাসং ত্যজেৎ (৯) ইষ্টদেবতাপ্রণামমন্ত্রেণ তাং প্রণমেচ্চ।

অথ চৌরগণেশন্যাসঃ। তত্র প্রথমং হৃদয়ে ক্রোং ইতি দশধা জপ্ত্বা যথাস্থানে দশধা একধা বা তত্তৎ মন্ত্রং জপেৎ যথা—দক্ষনেত্রে হ্রীঁ হ্রীঁ। বামনেত্রে হ্রীঁ হ্রীঁ। দক্ষকর্ণে হ্রীঁ হ্রীঁ। বামকর্ণে হ্রীঁ হ্রীঁ। দক্ষনাসাপুটে হূঁ হূঁ। বামনাসাপুটে হূঁ হূঁ। মুখে স্ত্রীঁ স্ত্রীঁ। নাভৌ ক্লীঁ। লিঙ্গমূলে হেসৌঃ। গুহ্যে ব্লুঁ। ভ্রূমধ্যে হূঁ। ইতি একাদশস্থানে একাদশবীজং ন্যসেৎ॥ সমর্থশ্চেদস্মিন্নেব সময়ে অজপাজপসমর্পণং কুর্য্যাৎ (১০)।

---

(৯)। তথা চ শ্রুতিঃ। প্রকাশমানাং প্রথমে প্রয়াণে প্রতিপ্রয়াণেঽপ্যমৃতায়মানাং। অন্তঃপদব্যামনুসঞ্চরন্তীমানন্দরূপামবলাং প্রপদ্যে॥

(১০)। অথ অজপাজপসমর্পণং যথা। অস্য (প্রণবস্তত্ত্বমুদাত্তঃ স্বর ইত্যেবম্) অজপাগায়ত্রীমন্ত্রস্য হংসঋষিঃ অব্যক্তগায়ত্রীচ্ছন্দঃ পরমহংসো দেবতা হং বীজং সঃ শক্তিঃ সোঽহং কীলকং পরমাত্মপ্রীতয়ে উচ্ছ্বাসনিশ্বাসাভ্যাং ষট্‌শতাধিকৈকবিংশতিসহস্র-অজপাজপসমর্পণেন মোক্ষপ্রাপ্তয়ে বিনিয়োগঃ॥ শিরসি হংস ঋষয়ে নমঃ। মুখে অব্যক্তগায়ত্রীচ্ছন্দসে নমঃ। হৃদি পরমহংসায় দেবতায়ৈ নমঃ। মূলাধারে হং বীজায় নমঃ। পাদয়োঃ সঃ শক্তয়ে নমঃ। সর্ব্বাঙ্গে সোঽহং কীলকায় নমঃ॥

ষড়ঙ্গন্যাস। ওঁ হংসাং সূর্য্যাত্মনে তেজোবত্যৈ শক্তয়ে হৃদয়ায় স্বাহা। ওঁ হংসীং সোমাত্মনে প্রভাশক্তয়ে শিরসে স্বাহা। ওঁ হংসূং নিরঞ্জনাত্মনে অবিদ্যাশক্তয়ে শিখায়ৈ স্বাহা। ওঁ হংসৈং নিরাভাসাত্মনে মায়াশক্তয়ে কবচায় স্বাহা। ওঁ হংসৌং অনন্তাত্মনে (অব্যক্তাত্মনে) ঈক্ষণশক্তয়ে নেত্রত্রয়ায় বৌষট্। ওঁ হংসঃ অনন্তাত্মনে জ্ঞানশক্তয়ে অস্ত্রায় ফট্।

অথ হংসস্বরূপ যথা,—হংকারঃ শিবরূপেণ সংকারঃ শক্তিরুচ্যতে। হংসো হংসেতি যো মন্ত্রো জীবো জপতি সর্ব্বদা॥—হংসো গণেশো বিধিরেব হংসো হংসো হরির্হংসময়শ্চ শম্ভুঃ। হংসো হি জীবো গুরুরেব হংসো হংসোঽহমাত্মা পরমার্থরূপঃ॥

অথ হংসধ্যানং যথা,—গমাগমস্থং গমনাদিশূন্যং চিদ্রূপরূপং তিমিরান্তকারং। পশ্যামি তং সর্ব্বজনপ্রধানং নমামি হংসং পরমার্থরূপম্॥ ইতি।

অথ ইষ্টদেবতাং ধ্যাত্বা যথাশক্তি মনসা সংপূজ্য ইষ্টমন্ত্রং যথাশক্তি জপ্ত্বা জপং সমর্প্য প্রণমেৎ। সামর্থ্যঞ্চেৎ ইষ্টদেবতা স্তবকরচমপি পঠেৎ। জপকালে প্রাণায়ামস্যাবশ্যকতাপি দৃশ্যতে। ততঃ কৃতাঞ্জলিঃ প্রার্থয়েৎ যথা। ওঁ ত্রৈলোক্যচৈতন্যময়ি

---

অথ ষট্শতাধিকৈকবিংশতিসহস্রসংখ্যকমজপাং ক্রমেণ গণেশাদৌ নিবেদয়েৎ। তত্র প্রথমং মূলাধারে গণেশং ধ্যায়েৎ,—ব শ ষ স দলযুক্তে সম্যগাধারপদ্মে তরুণমরুণগাত্রং বারণাস্যং ত্রিনেত্রম্। অভয়বরদহস্তং চারুপাশাঙ্কুশোদ্যৎকররুচিরসমন্তং চিন্তয়েদাদিমূর্ত্তিং॥ (অভয়বরদহস্তং সিদ্ধিলক্ষ্ম্যা সমেতং দধত বরদমূর্ত্তিং ভাবয়েচ্ছ্রীগণেশম্॥ ইতি চ পাঠান্তরম্।) ততো নিবেদয়েৎ।—

মূলাধারমণ্ডপে স্বর্ণবর্ণ-চতুর্দ্দলপদ্মে দ্রুতসৌবর্ণবর্ণ-বাদিসান্ত-চতুর্ব্বর্ণান্বিতে গায়ত্রীসহিতায় রক্তবর্ণায় গণনাথায় ষট্শতসংখ্যমজপাজপমহং সমর্পয়ামি নমঃ।

স্বাধিষ্ঠানে ব্রহ্মাণং ধ্যায়েৎ,—ব ভ ম য র ল-সংজ্ঞৈরক্ষরৈঃ কপুপদ্মে, (ব ভ ম য র ল-যুক্তং লিঙ্গমূলস্থপদ্মে,' ইতি চ পাঠঃ) সুরুচিরমুপদিষ্টে পঙ্কজৈঃ সন্নিধানম্। অভয়বরদহস্তং কুণ্ডিকাং চাক্ষমালাং, দধতমমলমূর্ত্তিং চিন্তয়েদ্বিশ্বযোনিম্॥

স্বাধিষ্ঠানমণ্ডপে বিদ্রুমনিভে বিদ্যুৎপুঞ্জপ্রভাভ-বাদিলান্তষড়্বর্ণান্বিতে ষড়্দলপদ্মে সাবিত্রীসহিতায় ব্রহ্মণে অজপামন্ত্রং ষট্সহস্রমহং সমর্পয়ামি নমঃ।

মণিপুরে বিষ্ণুংধ্যায়েৎ,—ডাদ্যৈঃ-ফান্তগতৈঃ-প্রকল্পিতদলে পদ্মে নিবিষ্টং হরিং মার্ত্তণ্ডদ্যুতিমাদিপুরুষমজং নারায়ণং চিন্ময়ং। হস্তন্যস্তগদারিশঙ্খকমলং পীতাম্বরং কৌস্তুভং শ্রীবৎসাঙ্কিতমিন্দ্রনীল-সদৃশং ধ্যায়েজ্জগন্মোহনম্॥

মণিপূরমণ্ডপে সুনীলপ্রভে মহানীলপ্রভ ডাদি-ফান্ত-দশবর্ণবিভূষিতে দশদলপদ্মে লক্ষ্মীসহিতায় বিষ্ণবে ষট্সহস্রমজপাজপমহং সমর্পয়ামি নমঃ।

অনাহতে শিবং ধ্যায়েৎ।—কাদ্যৈ-ষ্ঠান্তগতৈঃ-প্রকল্পিত-দলে পঙ্কেরুহে পার্ব্বতীকান্তং পূর্ণশশাঙ্ককোটিসদৃশংপ্রখ্যং কপর্দ্দোজ্জ্বলম্। শান্তং টঙ্কমৃগাভয়াস্পদকরং নাগাদিভূষোজ্জ্বলং গ্রৈবেয়াঙ্গদহারকুণ্ডলধরং চর্ম্মাম্বরং চিন্তয়েৎ।

অনাহতমণ্ডপে তরুণরবিনিভে মহাবহ্নিকণিকাভ-কাদিঠান্তদ্বাদশবর্ণযুতে দ্বাদশদলপদ্মে গৌরীসহিতায় শিবায় ষট্সহস্রমজপাজপমহং সমর্পয়ামি নমঃ।

ত্রিশক্তে শ্রীবিশ্বমাতর্ভবদাজ্ঞয়ৈব। প্রাতঃ সমুত্থায় তব প্রিয়ার্থং

---

বিশুদ্ধচক্রে জীবাত্মধ্যানম্,—মূর্ত্ত্যঙ্গেষু নিবিষ্টমঙ্গরহিতং শান্তং রুচা ভাস্বরং ব্যাপ্তাশেষচরাচরং গুণময়ং ভাবেন সচ্চিন্ময়ং। মূর্ত্তামূর্ত্তমমূর্ত্তমেকমমলং জ্যোতিঃ-প্রদীপোপমং সাক্ষাৎ ষোড়শপত্রবর্ণ কমলে জীবং পরং চিন্তয়েৎ॥

বিশুদ্ধমণ্ডপে ধূম্রবর্ণে রক্তবর্ণ-অকারাদি অঃকারান্তষোড়শস্বরান্বিতে ষোড়শ-দলপদ্মে প্রাণশক্তিসহিতায় জীবাত্মনে সহস্রসংখ্যমজপাজপমহং সমর্পয়ামি নমঃ।

আজ্ঞাচক্রে গুরুধ্যানম্,—হক্ষার্ণদ্বয়চারুপত্রকমলে দিব্যে জগৎ-কারণে, বিশ্বোত্তীর্ণমনেকদেহনিলয়ং স্বচ্ছন্দমাত্মেচ্ছয়া। তত্তদ্‌যোগ্যতয়া স্বদেশিকতনুং ভাবৈকসচ্চিন্ময়ং প্রত্যক্ষাক্ষরবিগ্রহং গুরুবরং ধ্যায়েৎ পরং দৈবতম্॥

আজ্ঞামণ্ডপে বিদ্যুৎপুঞ্জনিভে শুভ্র-হক্ষবর্ণান্বিতে দ্বিদলপদ্মে মায়াসহিতগুরুমূর্ত্তয়ে একসহস্রমজপাজপমহং সমর্পয়ামি নমঃ।

সহস্রারে পরমাত্মধ্যানং যথা,—বিশ্বব্যাপিনমাদিদেবমমলং নিত্যং পরং নিষ্কলং, নিত্যোদ্বুদ্ধসহস্রপত্রকমলে লিপ্যক্ষরৈর্মণ্ডিতে। নিত্যানন্দমনন্তপূর্ণপরচিৎসত্তা-স্ফুরত্তাত্মকং, স্বাত্মাত্মানমনুপ্রবিশ্যকুহরে স্বচ্ছন্দতঃ সর্ব্বতঃ॥

ব্রহ্মরন্ধ্রমণ্ডপে কর্পূরাভে নানাবর্ণোজ্জ্বল-দলবিভূষিতে নানাবর্ণবর্ণসমুদয়োজ্জ্বলে সহস্রারে মোক্ষবীজাত্মিকা বিদ্যাশক্তিসহিতায় পরমাত্মনে একসহস্রমজপাজপমহং সমর্পয়ামি নমঃ॥ ইতি জপং সমর্প্য অষ্টোত্তরশতসংখ্যং 'হংসঃ', ইতি অজপাজপং কুর্য্যাৎ॥

(তন্ত্রবিশেষে বিশেষস্তু,—আজ্ঞামণ্ডপে বিদ্যুৎপুঞ্জনিভে শুভ্র-হক্ষবর্ণান্বিতে দ্বিদলপদ্মে মায়াসহিতপরমাত্মনে একসহস্রমজপাজপমহং সমর্পয়ামি নমঃ। ব্রহ্মরন্ধ্রমণ্ডপে কর্পূরাভে নানাবর্ণোজ্জ্বল-দলবিভূষিতে নানাবর্ণ-বর্ণসমুদয়োজ্জ্বলে সহস্রারে নাদবিন্দুপরিস্থিত-ব্রহ্মরূপ-সশক্তিকগুরবে একসহস্রসংখ্যমজপাজপমহং সমর্পয়ামি নমঃ॥ ইত্যেবং ক্রমং বীরচূড়ামণ্যাদৌ কথিতং। তত্তু কেষাঞ্চিন্মতে তারাবিদ্যোপাসকপরং। অত্র সাম্প্রদায়িকং পরম্। "সম্প্রদায়বিহীনানাং ফলং ন স্যান্মহেশ্বরি॥" ইতি।)

ষট্‌শতাধিকৈকবিংশতিসহস্রজপেন পরদেবতারূপশ্রীপরমেশ্বরঃ প্রীয়তাম্। ইতি মনসা সংকল্প্য পুনঃ পরদিনার্থং হংসস্য ধ্যানং কুর্য্যাৎ যথা, আরাধয়ামি মণিসন্নিভমাত্মলিঙ্গং মায়াপুরীহৃদয়পঙ্কজসন্নিবিষ্টং। শ্রদ্ধানদীবিমলচিত্তজলাবগাহং নিত্যং সমাধিকুসুমৈরপুনর্ভবায়॥ ইতি।

সংসারযাত্রামনুবর্ত্তয়িষ্যে ॥ (১১)। জানামি ধর্ম্মং ন চ মে প্রবৃত্তিঃ জানাম্যধর্ম্মং ন চ মে নিবৃত্তিঃ। ত্বয়া হৃষীকেশি হৃদিস্থয়া মে (১২) যথা নিযুক্তোঽস্মি তথা করোমি ॥ (আত্মানং ব্রহ্মময়ং বিভাব্য) অহং দেবো ন চান্যোঽস্মি ব্রহ্মৈবাহং ন শোকভাক্। সচ্চিদানন্দরূপোঽহং নিত্যমুক্তস্বভাববান্ ॥ ততঃ, সমুদ্রমেখলে দেবি পর্ব্বতস্তনমণ্ডলে। বিষ্ণুপত্নি নমস্তুভ্যং পাদস্পর্শং ক্ষমস্ব মে ॥ ধারণং পোষণং ত্বত্তো ভূতানাং দেবি সর্ব্বদা। তেন সত্যেন মাং পাহি পাশান্মোচয় ধারিণি ॥ ইতি কৃতাঞ্জলিঃ সম্প্রার্থ্য, ওঁ প্রিয়দত্তায়ৈ ভুবে নমঃ, ইতি প্রার্থয়িত্বা ধরাং

---

(১১)। শিববিষয়ে তু, ওঁ ত্রৈলোক্য চৈতন্যময়াদিদেব শ্রীশঙ্করত্বচ্চরণাজ্ঞয়ৈব প্রাতঃ সমুত্থায় তব প্রিয়ার্থং সংসারযাত্রামনুবর্ত্তয়িষ্যে ॥ সংসারমায়ামনু-বর্ত্তমানো তদাজ্ঞয়া শঙ্কর দেবদেব। স্পর্দ্ধাতিরস্কার কলিপ্রমাদাৎ ভয়ানি মাং মাভিভবন্তু নাথ ॥ বৈষ্ণব পক্ষে তু শ্রীশঙ্কর ত্বচ্চরণাজ্ঞয়ৈব' ইত্যত্র "শ্রীবিষ্ণো নাথ ভবদাজ্ঞয়ৈব" ইতি বিশেষঃ ॥

শ্রীরামচন্দ্রচরণার্পিতচিত্তস্তু, 'শ্রীরাম রাম জয় রাম জয় জয়' ইতি তারকব্রহ্ম নাম উচ্চার্য্য প্রার্থয়েৎ,—প্রাতঃ স্মরামি দিননায়কবংশভূষং বেদান্তবেদ্যমভয়ং কৃতরাজবেশং বৈদেহিলক্ষ্মণযুতং ভুবনাভিরামং সংসারসর্পগরলোপশমায় রামং। প্রাতঃ স্মরামি চরিতং দুরিতং নিহন্তৃং রামস্য তস্য পলভক্ষকৃতান্তকস্য। যঃ সিন্ধু-বন্ধকথয়া ভববন্ধহন্তা রাজ্যং তনোতি চ বিভীষণরাজ্যদাতা। প্রাতঃ করোমি কলিকল্মষনাশকর্ম্ম তচ্ছর্ম্মদং ভবতু ভক্তিকরং পরং মে। অন্তঃস্থিতেন সুখভান-চিদাত্মকেন রামেণ রাজ (রম্য) গুরুদেহবতা নিযুক্তঃ। শ্লোকত্রয়ং যঃ পঠতি প্রভাতে শ্রীরামচন্দ্রার্পিতচিত্তবুদ্ধিঃ। আয়ুঃ শ্রিয়ং কীর্ত্তিমনন্তসৌখ্যং লব্ধা চিরং রামপদং স এতি। গুর্ব্বার্থে ত্যক্তরাজ্যো ব্যচরদনুবনং পদ্মপদ্ভ্যাং প্রিয়ায়াঃ পাণিস্পর্শাক্ষমোণোন্মজ্জিতপথিরুজো যো হরীন্দ্রানুজেন। বৈরূপ্যাৎ শূর্পণখ্যা প্রিয়বিরহরুষারোপিতভ্রূবিজৃম্ভত্রস্তাব্ধির্ব্বদ্ধসেতুঃ খলবদহনঃ কোশলেন্দ্রোঽবতান্নঃ ॥ ইতি স্মরণং ॥

(১২)। পুংদেবতাপক্ষে, "ত্বয়া হৃষীকেশি হৃদিস্থয়া মে" এই স্থলে, "ত্বয়া হৃষীকেশ হৃদিস্থিতেন" হইবে।

শ্বাসযুক্তং পাদং নিধাপয়েৎ।' ততো বহির্গত্বা (অভিষিক্তশ্চেৎ) 'ওঁ নমস্তে কুলবৃক্ষেভ্যঃ সর্ব্বপাপ-বিমুক্তয়ে। শুভং বিধেহি মে নিত্যং কুলবৃক্ষায় তে নমঃ॥' ইতি মন্ত্রেণ কুলবৃক্ষমেকং (১৩) কুমারীং শক্তিং বা দৃষ্ট্বা ইষ্টদেবতা-প্রণামমন্ত্রেণ প্রণম্য মলমূত্রত্যাগ-দন্তধাবনাদিকং কুর্য্যাৎ (১৪)। মুখপ্রক্ষালনমন্ত্রস্তু, ক্লীঁ কামদেবায় সর্ব্বজনপ্রিয়ায় স্বাহা (নমঃ) ইতি।

## অথ সন্ধ্যা।

প্রাতঃস্নানানন্তরং প্রাতঃসন্ধ্যা কর্ত্তব্যা (১৫) তদ্‌যথা,—ওঁ আত্মতত্ত্বায় স্বাহা, ওঁ বিদ্যাতত্ত্বায় স্বাহা, ওঁ শিবতত্ত্বায়

---

(১৩) কুলবৃক্ষ যথা। রেবতীতন্ত্রে,—হরীতকী তথা ধাত্রী নিম্বাশ্বথ-কদম্বকাঃ। ডুম্বরুর্বটবিল্বৌ চ তিন্তিড়ী নবমঃ স্মৃতঃ॥ কুলকাষ্ঠাদিকং দেবি হোমার্থঞ্চ সমাহরেৎ॥ ইতি। কুলার্চ্চনদীপিকায়,—শ্লেষ্মাতককরঞ্জাক্ষনিম্বাশ্বত্থহরীতকী। বিল্বো বটোডুম্বরৌ চ চিঞ্চেতি দশ তে মতাঃ॥ তন্ত্রসারে, শ্লেষ্মাতককরঞ্জৌ চ বিল্বাশ্বত্থকদম্বকাঃ। নিম্বো বটোডুম্বরৌ চ ধাত্রী চিঞ্চা দশ স্মৃতা॥

(১৪)। ততো গৃহাদ্বহির্যাম্যাং নির্ঋতিং বা দিশং ব্রজেৎ॥ পদে পদে স্মরেদস্ত্রং দূরং যায়ান্নিজালয়াৎ॥ অতীত্য বাণমানন্তু ভুবং গ্রামাদ্বিলোক্য চ। কীটতোয়াদিরহিতং শৌচস্থানমিদং পঠেৎ॥ "উত্তিষ্ঠন্ত্বয়ো দেবা গন্ধর্ব্বা যক্ষরাক্ষসাঃ। পরিতস্ত্যজ্যতাং স্থানং বিন্মূত্রোৎসর্জ্জনায় মে॥" অনেন তৃণৈরুদ্বাস্য দেবতা মলচ্যুতিং কুর্য্যাৎ।

(১৫)। কোন কোন তন্ত্রে কথিত আছে, বৈদিক স্নানের পর তান্ত্রিক স্নান করিবে। কোন কোন তন্ত্রে বৈদিক স্নানের উল্লেখ নাই কিন্তু বৈদিক স্নানের কার্য্য সেই সেই তন্ত্রেই কথিত হইয়াছে যথা।—

সাধক মূলমন্ত্রের পর ফট্ উচ্চারণ করিয়া শঙ্কু দ্বারা কিঞ্চিৎ মৃত্তিকা উত্তোলন পূর্ব্বক দূর্ব্বা তিল সমেত তাম্র প্রভৃতি যে কোন প্রশস্ত পাত্র লইয়া ইষ্টদেবতার প্রীতির নিমিত্ত ইষ্টদেবতা স্মরণ করিতে করিতে গঙ্গা, নদী,

সমুদ্র, তড়াগ, বাপী, পুষ্করিণী প্রভৃতি কোন জলাশয়ে স্নানার্থ গমন করিবেন। অগ্নিসংযোগে উষ্ণ করিয়া অথবা সুবর্ণ, রত্ন, কুশ, পুষ্প, বিল্বপত্র বা শ্বেতসর্ষপ প্রক্ষেপ দ্বারা শোধন করিয়া উদ্ধৃত জলেও রীতিমত স্নান হইতে পারে। স্নান করিবার সময়, ও সন্ধ্যাপূজাদি করিবার সময় হস্তকুশ ধারণের বিধি আছে, কিন্তু শাক্তের পক্ষে তর্জ্জনীতে রৌপ্য অঙ্গুরীয় ও অনামায় স্বর্ণাঙ্গুরীয় ধারণ করিলেই হস্তকুশ ধারণ করা সিদ্ধ হইবে। শাক্তদিগের মধ্যে বন্যকুশ ধারণের বিধি নাই। এবিষয়ে শ্যামারহস্য প্রভৃতিতে প্রমাণ উদ্ধৃত হইয়াছে যথা,—তর্জ্জন্যা রজতং ধার্য্যং স্বর্ণং ধার্য্যমনাময়া। এষ এব কুশঃ শাক্তে ন দর্ভো বনসম্ভবঃ। ইতি। সাধক জলাশয় তীরে উপস্থিত হইয়া, ওঁ তৎসৎ (শ্রীবিষ্ণুঃ) উচ্চারণ করিয়া ফট্ এই মন্ত্র পাঠ পূর্ব্বক তীরস্থল ধৌত করিয়া সেই স্থলে স্নানসামগ্রী স্থাপন করিবেন। পরে আনীত মৃৎপিণ্ড তিন ভাগ করিয়া এক ভাগ জলে নিক্ষেপ করিবেন। নিক্ষেপ মন্ত্র যথা,—ইদং বিষ্ণুরিতি মন্ত্রস্য মেধাতিথি-ঋষির্গায়ত্রীচ্ছন্দো বিষ্ণুর্দেবতা তোয়ে মৃত্তিকালম্ভনে বিনিয়োগঃ। ওঁ ইদং বিষ্ণুর্বিচক্রমে ত্রেধা নিদধে পদং সমূঢ়মস্য পাংশুলে, ইতি। পরে অবশিষ্ট দুইভাগ মৃত্তিকার মধ্যে এক ভাগ মৃত্তিকাদ্বারা মস্তকাদি নাভি পর্য্যন্ত এবং অবশিষ্ট একভাগ মৃত্তিকা দ্বারা নাভি অবধি পাদ পর্য্যন্ত লেপন করিবেন। মৃত্তিকা লেপন মন্ত্র যথা,—ওঁ অশ্বক্রান্তে রথক্রান্তে বিষ্ণুক্রান্তে বসুন্ধরে। মৃত্তিকে হর মে পাপং যন্ময়া দুষ্কৃতং কৃতং॥ ওঁ উদ্ধৃতাসি বরাহেণ কৃষ্ণেন শতবাহুনা। আরুহ্য মম গাত্রাণি সর্ব্বং পাপং প্রমোচয়॥ মৃত্তিকে ব্রহ্মদত্তাসি কাশ্যপেনাভিমন্ত্রিতে। নমস্তে সর্ব্বভূতানাং প্রভবারিণি সুব্রতে॥ ওঁ আধারঃ সর্ব্বরূপস্য বিষ্ণোরতুলতেজসঃ। তদ্রূপাশ্চ ততো জাতা অগ্রে তাঃ প্রণমাম্যহম্॥ ইতি। অনন্তর ওঁ তৎসৎ বা মূলমন্ত্র পাঠপূর্ব্বক জলে অবতরণ করিবেন। যদি পরখাতে স্নান করা হয় তাহা হইলে জলমধ্য হইতে পাঁচটি মৃৎপিণ্ড উদ্ধৃত করিয়া তীরে নিক্ষেপ করিবেন। ইহার মন্ত্র যথা—উত্তিষ্ঠোত্তিষ্ঠ পঙ্ক ত্বং ত্যজ পুণ্যাং পরস্য চ। পাপানি বিনাশয় মে শান্তিং দেহি সদা মম॥ ইতি। পরে নাভিমাত্র জলে দণ্ডায়মান হইয়া গঙ্গা স্মরণ পূর্ব্বক হ্রীঁ গঙ্গায়ৈ হ্রীঁ এই মন্ত্র সাতবার জপ করিয়া, ইষ্টদেবতা স্মরণ পূর্ব্বক শিখা উন্মোচন করিবেন। শিখামোচন মন্ত্র যথা, "ওঁ গচ্ছন্তু সকলা দেবা ব্রহ্মবিষ্ণুমহেশ্বরাঃ। তিষ্ঠত্বমচলা লক্ষ্মীঃ শিখামুক্তং করোম্যহম্॥" পরে

মুক্তকেশে মূলমন্ত্র পাঠ সহকারে স্রোতোভিমুখে বা সূর্য্যাভিমুখে তিনটী ডুব দিয়া শুভ্র গাত্র-মার্জ্জনীদ্বারা গাত্র মার্জ্জন করিবেন। ইহারই নাম মলাপকর্ষক স্নান। এই প্রক্রিয়া অনুসারে স্নান করিলে পুষ্করিণীতেও গঙ্গার অধিষ্ঠান হয়। পরে ঐ নাভিমাত্র জলে দণ্ডায়মান হইয়া গায়ত্রী পাঠ পূর্ব্বক শিখা বন্ধন করিয়া প্রাণায়াম ও ষড়ঙ্গন্যাস পূর্ব্বক দূর্ব্বা ও তিল সহ জলপূর্ণ তাম্রপাত্র লইয়া সঙ্কল্প করিবেন যথা,—শ্রীবিষ্ণুঃ। ওঁ তৎসৎ। ওঁ অদ্য অমুকে মাসি অমুক রাশিস্থে ভাস্করে অমুকে পক্ষে অমুকতিথৌ অমুকদেবতাপ্রীতয়ে মন্ত্রস্নানমহং করিষ্যে। ইতি। পরে হ্রীঁ এই মন্ত্রে জল আলোড়িত করিয়া জলমধ্যে হস্ত-পরিমিত চতুষ্কোণমণ্ডল বা ত্রিকোণমণ্ডল অঙ্কিত করিয়া অঙ্কুশমুদ্রায় তীর্থ আবাহন করিবেন যথা,—ওঁ নমঃ। ক্রোঁ গঙ্গে চ যমুনে চৈব গোদাবরি সরস্বতি। নর্ম্মদে সিন্ধু কাবেরি জলেঽস্মিন্ সন্নিধিং কুরু॥ পরে কৃতাঞ্জলিপুটে প্রার্থনা করিবেন যথা—ব্রহ্মাণ্ডে যানি তীর্থানি করৈঃ স্পৃষ্টানি তে রবে। তেন সত্যেন মে দেব তীর্থং দেহি দিবাকর॥ পরে গঙ্গাতেই হউক বা অন্য জলাশয়েই হউক এইরূপে গঙ্গাকে আবাহন করিবেন যথা,—ওঁ আবাহয়ামি ত্বাং দেবি স্নানার্থমিহ সুন্দরি। আহি গঙ্গে নমস্তুভ্যং সর্ব্বতীর্থসমন্বিতে॥ ইতি। পরে বং এই মন্ত্রে ধেনুমুদ্রা, হুং এই মন্ত্রে অবগুণ্ঠন-মুদ্রা প্রদর্শন পূর্ব্বক চক্রমুদ্রায় রক্ষা ও ফট্ এই মন্ত্রে ছোটিকাদ্বারা দশদিগ্‌বন্ধন করিয়া মৎস্যমুদ্রায় আচ্ছাদন পূর্ব্বক মূলমন্ত্র একাদশবার জপ করিয়া সূর্য্যাভিমুখে দ্বাদশ অঞ্জলি জল নিক্ষেপ করিবেন, এবং সেই মণ্ডলমধ্যগত জলে বহ্নিমণ্ডল, সূর্য্যমণ্ডল ও সোমমণ্ডল চিন্তা করিয়া এবং নিজ ইষ্টদেবতার চরণারবিন্দনিঃসৃত জলে স্নান করিতেছি, এইরূপ ভাবনা করিয়া ইষ্টদেবতা ধ্যান পূর্ব্বক ইষ্টমন্ত্র উচ্চারণ করিতে করিতে কর্ণনাসিকাদি সপ্তচ্ছিদ্র রোধ পূর্ব্বক তিনবার জলে মস্তক পর্য্যন্ত নিমগ্ন করিবেন। পূর্ব্বোক্ত মন্ত্রে আচমন ও ষড়ঙ্গন্যাস পূর্ব্বক জলের উপরি তিনবার মূলমন্ত্র জপ করিয়া 'অমুকীং দেবীং ( অমুকং দেবং ) অভিষিঞ্চামি স্বাহা' ইষ্টদেবতার নামোল্লেখে এই মন্ত্রে কলসমুদ্রা দ্বারা আপনার মস্তক দশবার, সাতবার বা তিনবার অভিষিক্ত করিবেন। পরে ইচ্ছামত পিতা, পিতামহ প্রভৃতির তর্পণ করিয়া জল হইতে উত্থিত হইবার সময়, ওঁ অসুরা ভূতবেতালাঃ কুষ্মাণ্ডা ব্রহ্মরাক্ষসাঃ। তে সর্ব্বে তৃপ্তিমায়ান্তু ময়া দত্তেন বারিণা॥ এই মন্ত্রে তীরে তিন অঞ্জলি জল

নিক্ষেপ করিবেন। পরে ভূমিতে উত্থিত হইয়া গাত্রজল মার্জ্জন করিবেন। অনন্তর বিশুদ্ধ বস্ত্র পরিধান পূর্ব্বক জলাশয় তীরেই হউক অথবা গৃহে আসিয়াই হউক তিলকধারণ, রুদ্রাক্ষ, তুলসীমালা প্রভৃতি ধারণ করিয়া সন্ধ্যা-বন্দনাদি করিবেন।

তিলক ধারণ বিধি। পূর্ব্ব বা উত্তর মুখে উপবিষ্ট হইয়া কনিষ্ঠা ব্যতিরেকে দক্ষিণ হস্তের অন্য যে কোন অঙ্গুলি দ্বারা, যাহাতে নখস্পৃষ্ট না হয় এরূপভাবে ললাটে উর্দ্ধপুণ্ড্র অঙ্কিত করিয়া পরে অনামিকা, মধ্যমা ও অঙ্গুষ্ঠ যোগে (মৃগমুদ্রায়) ত্রিপুণ্ড্র অঙ্কিত করিতে হইবে। ইহার পর ভ্রূমধ্যে ইষ্টদেবতার মূলমন্ত্র লিখিতে হইবে। অভিষিক্ত পক্ষে এই মূলমন্ত্রের উপর একটি রক্তবিন্দু সিন্দূরবিন্দু বিধেয়। অন্যত্র শ্বেতচন্দন-বিন্দু। পরন্তু বিশেষ এই যে বৈষ্ণবগণ অগ্রে ত্রিপুণ্ড্র অঙ্কিত করিয়া পরে উর্দ্ধপুণ্ড্র অঙ্কিত করিবেন এবং অন্যান্য দেবতার উপাসক অগ্রে উর্দ্ধপুণ্ড্র ধারণ করিয়া পরে ত্রিপুণ্ড্র ধারণ করিবেন। গোপীচন্দন, গোরোচনা, কুঙ্কুম, তীরস্থ মৃত্তিকা, চন্দন, তুলসীমূল মৃত্তিকা, তুলসীকাষ্ঠ, বিল্বকাষ্ঠ, পদ্মকাষ্ঠ ও তমালের চন্দন অথবা অভাবে কেবল জলের দ্বারা উর্দ্ধপুণ্ড্র তিলক করা বিধেয়। যোগিনীতন্ত্রে বিল্বকাষ্ঠের চন্দন ধারণ নিষেধচ্ছলে তাহার মাহাত্ম্যই বর্ণনা করিয়াছেন। নাসিকার তৃতীয় ভাগ হইতে ব্রহ্মরন্ধ্র পর্য্যন্ত দশ অঙ্গুলি পরিমাণ দীর্ঘ উর্দ্ধপুণ্ড্রই সর্ব্বোত্তম। নয় অঙ্গুলি ও অষ্টাঙ্গুলি পরিমাণ দীর্ঘও হইয়া থাকে।

দণ্ডাকার-দ্বিরেখং যত্তিলকং মূলকোণকম্। মধ্যচ্ছিদ্রন্তু তৎপ্রাহুরূর্দ্ধপুণ্ড্রং মনোহরম্॥ ভ্রূমধ্যে দুই পার্শ্ব হইতে অধোদিকে নাসিকার তিন ভাগের এক ভাগ পর্য্যন্ত দুইটি রেখা দ্বারা একটি কোণ হইবে। এই মূল ভাগ অঙ্কিত করিয়া তদুপরি ঐ রেখাদ্বয়ের প্রান্তদ্বয় হইতে মধ্যে অবকাশ বা ছিদ্রযুক্ত এবং উর্দ্ধগামী দুই পার্শ্বে দণ্ডাকার দুই রেখা অঙ্কিত করিলেই উর্দ্ধপুণ্ড্র হইবে। মধ্যের ঐ ছিদ্রকে হরিমন্দির বলে। বৈষ্ণবের ইহা ধারণমন্ত্র যথা মৎস্যসূক্তে,—'কেশবানন্ত গোবিন্দ বরাহ পুরুষোত্তম। পুণ্যং যশস্যমায়ুষ্যং তিলকং মে প্রসীদতু।' চন্দন ধারণ মন্ত্র যথা,—কান্তিং লক্ষ্মীং ধৃতিং সৌখ্যং সৌভাগ্যমতুলং মম। দদাতু চন্দনং নিত্যং সততং ধারয়াম্যহম্॥ ব্রাহ্মণের উর্দ্ধপুণ্ড্রাদি ধারণ বিধেয়। ক্ষত্রিয় উর্দ্ধপুণ্ড্র ধারণ না করিয়া ত্রিপুণ্ড্র ধারণ করিবেন। বৈশ্য ললাটে অর্দ্ধচন্দ্র ধারণ করিবেন এবং শূদ্র কেবল

মাত্র একটি বর্ত্তুল বা বর্ত্তুলাকার বিন্দু ধারণ করিবেন॥ ইহাই স্মৃতির ব্যবস্থা। যথা,—ঊর্দ্ধপুণ্ড্রং দ্বিজঃ কুর্য্যাৎ ক্ষত্রিয়স্ত ত্রিপুণ্ড্রকং। অর্দ্ধচন্দ্রন্ত বৈশ্যস্য বর্ত্তুলং শূদ্রজাতিষু। পরন্ত জাতিনির্ব্বিশেষে বৈষ্ণবমাত্রেই হরিমন্দির নামে ঊর্দ্ধপুণ্ড্র ধারণ করেন।

মৎস্যসূক্তে ত্রিপুণ্ড্র অঙ্কিত করিবার প্রণালী লিখিত হইয়াছে যথা,—আগত্য বামভ্রুব ঊর্দ্ধদেশাদানম্য নাসামধিগম্য মূলে। আদক্ষিণভ্রূ-পরিদেশলগ্নং ত্রিপুণ্ড্র মূর্দ্ধাগ্রমুদাহরন্তি॥ বামভ্রূর ঊর্দ্ধদেশে ললাটের উপরিভাগের প্রান্ত হইতে আরম্ভ করিয়া তির্য্যগ্‌ভাবে নিম্নে নাসামূল পর্য্যন্ত আসিয়া ঐরূপ ভাবে দক্ষিণ ভ্রূর উপরে মস্তকের কেশ সমীপে সংলগ্ন হইবে। ইহা ঊর্দ্ধাগ্র ও ধনুরাকার হইবে। ঐ স্থানেই আছে,—ঊর্দ্ধপুণ্ড্রং মৃদা কুর্য্যাৎ ত্রিপুণ্ড্রং ভস্মনা তথা। তিলকং বৈ দ্বিজঃ কুর্য্যাৎ চন্দনেন যদৃচ্ছয়া॥ মৃত্তিকা দ্বারা ঊর্দ্ধপুণ্ড্র ও ভস্মদ্বারা ত্রিপুণ্ড্র অঙ্কিত করিবেন। অথবা ইচ্ছামত চন্দন দ্বারাও উক্ত তিলক অঙ্কিত করিবেন। পূর্ব্বে বলা হইয়াছে বৈষ্ণব অগ্রে ত্রিপুণ্ড্র ধারণ করিয়া তদুপরি ঊর্দ্ধপুণ্ড্র অঙ্কিত করিবেন; কিন্তু মৎস্যসূক্তধৃত বচন দ্বারা প্রতিপন্ন হইতেছে যে দ্বিজমাত্রেই অগ্রে ঊর্দ্ধপুণ্ড্র অঙ্কিত করিয়া তদুপরি ত্রিপুণ্ড্র অঙ্কিত করিবেন। যথা,—ঊর্দ্ধপুণ্ড্রং দ্বিজঃ কুর্য্যাৎ তদূর্দ্ধন্ত ত্রিপুণ্ড্রকং। ঊর্দ্ধপুণ্ড্রে ত্রিপুণ্ড্রং স্যাত্রিপুণ্ড্রে নোর্দ্ধপুণ্ড্রকং॥ ফলতঃ তন্ত্রেও আছে,—শাক্তা এব দ্বিজাঃ সর্ব্বে ন শৈবা ন চ বৈষ্ণবাঃ। উপাসন্তে যতো দেবীং গায়ত্রীং পরমাক্ষরীম্॥ দ্বিজগণ সকলেই গায়ত্রীর উপাসনা করেন, অতএব তাঁহারা শিবমন্ত্রই গ্রহণ করুন অথবা বিষ্ণু মন্ত্রই গ্রহণ করুন তজ্জন্য তাঁহারা শৈব বা বৈষ্ণব নামে অভিহিত হইবেন না; তাঁহারা সকলেই শাক্ত। অতএব যাঁহারা গায়ত্রীর এই মর্য্যাদা স্বীকার করেন, তাঁহারা ঊর্দ্ধপুণ্ড্রের উপর ত্রিপুণ্ড্র অঙ্কিত না করিয়া অন্যথাচরণ করিবেন কি প্রকারে! কেবল বৈষ্ণবদিগের পক্ষে ঊর্দ্ধপুণ্ড্রোপরি ত্রিপুণ্ড্র ধারণ নিষিদ্ধ। যথা পদ্মপুরাণে,—ঊর্দ্ধপুণ্ড্রে ন কুর্ব্বীত বৈষ্ণবানাং ত্রিপুণ্ড্রকং। কৃতত্রিপুণ্ড্রমর্ত্তস্য ক্রিয়া ন প্রীতয়ে হরেঃ॥ বস্তুতস্ত ইহা দ্বারা বৈষ্ণবজাতির ত্রিপুণ্ড্র ধারণ নিষিদ্ধ হইল না। ফলতঃ যাঁহারা ব্রাহ্মণাদি দ্বিজজাতি হইয়া আপনাকে কেবল বৈষ্ণব বলিয়া বিবেচনা করেন, তাঁহাদের ত্রিপুণ্ড্রের উপর ঊর্দ্ধপুণ্ড্র ধারণই সম্ভব।

ত্রিপুণ্ড্র ধারণের বিধি যথা, 'নং' এই মন্ত্রে ললাটে, 'মঃ' এই মন্ত্রে দক্ষিণাংসে (দক্ষিণস্কন্ধে), 'শিং' এই মন্ত্রে বামাংসে (বামস্কন্ধে), 'বাং' এই মন্ত্রে উদরে, 'য়ং' এই মন্ত্রে হৃদয়ে এবং 'নমঃ শিবায়' এই মন্ত্রে মস্তকে ত্রিপুণ্ড্র অঙ্কিত করিবে। পরে পুনরায় 'ওঁ ব্রহ্মণে নমঃ' এই মন্ত্রে ললাটে, 'ওঁ হব্যবাহনায় নমঃ' এই মন্ত্রে হৃদয়ে, ওঁ স্কন্দায় নমঃ এই মন্ত্রে নাভিতে, ওঁ পূষায়ৈ নমঃ এই মন্ত্রে গ্রীবায়, ওঁ রুদ্রায় নমঃ এই মন্ত্রে দক্ষিণ বাহুমূলে, ওঁ আদিত্যায় নমঃ এই মন্ত্রে দক্ষিণ বাহুমধ্যে, ওঁ শশিনে নমঃ এই মন্ত্রে দক্ষিণ মণিবন্ধে, ওঁ বামদেবায় নমঃ এই মন্ত্রে বাম বাহুমূলে, ওঁ প্রভঞ্জনায় নমঃ এই মন্ত্রে বাম বাহুমধ্যে, ওঁ বসুভ্যো নমঃ এই মন্ত্রে বাম মণিবন্ধে, ওঁ হরয়ে নমঃ এই মন্ত্রে পৃষ্ঠ দেশে, ওঁ শম্ভবে নমঃ এই মন্ত্রে ককুৎস্থলে এবং ওঁ পরমাত্মনে নমঃ এই মন্ত্রে মস্তকে ভস্ম ধারণ করিতে হইবে। শাক্তগণ কস্তূরী প্রভৃতি সহযোগে ভস্মধারণ করিবেন। দ্বিজেতর জাতি মূলমন্ত্র এবং শিব পঞ্চাক্ষর মন্ত্র দ্বারা (নমঃ শিবায়) ললাটে ত্রিপুণ্ড্র ধারণ করিবেন। প্রথমে তিনবার মূলমন্ত্র পাঠে অভিমন্ত্রিত করিয়া মধ্যস্থ অঙ্গুলিত্রয় দ্বারা অথবা অনামা, মধ্যমা ও অঙ্গুষ্ঠ যোগে উক্ত ত্রিপুণ্ড্র ধারণ বিধেয়। কথিতানুরূপ মুদ্রা দ্বারা তিলক ধারণই প্রশস্ত। পরন্তু কুশ, তুলসীকাষ্ঠ, বিল্বকাষ্ঠ, স্বর্ণ বা রজত দ্বারাও অঙ্কিত করা যাইতে পারে। এতৎ সমুদায়ে অসমর্থ হইলে উপাস্য-ভেদে সাধক ললাটে ঊর্দ্ধপুণ্ড্র, ত্রিপুণ্ড্র, ও বিন্দু মাত্র অঙ্কিত করিবেন। পুরশ্চরণলহরীতন্ত্রে ত্রিপুণ্ড্র অমন্ত্রক ধারণেরও সফলত্ব উল্লিখিত হইয়াছে। যথা,—অমন্ত্রেণাপি যৎ কুর্য্যাৎ কৃত্বা চৈব মহোন্নতিং। ত্রিপুণ্ড্রভাল-তিলকো মুচ্যতে সর্ব্বপাতকৈঃ॥ ইত্যাদি। তারারহস্যে আছে—ললাটে চন্দ্রং সংভাব্য বিভূতিং পরিধারয়েৎ॥

ভস্মদ্বারাই ত্রিপুণ্ড্র অঙ্কিত করা বিধেয়। তদভাবে চন্দন, মৃত্তিকা বা জল দ্বারা অঙ্কিত করিতে হইবে। সাধারণতঃ ভূমিতে অস্পৃষ্ট অর্থাৎ শূন্য হইতেই ধরিয়া লওয়া বৃষগোময়-ভস্মই ব্যবহৃত হয়। ভূমিতে পতিত হইলে উপরিভাগের ও অধোভাগের গোময় পরিত্যাগ করিয়া লইলে চলিবে। যথা, —"উপর্য্যধঃ পরিত্যজ্য গৃহ্লীয়াৎ পতিতং যদি॥ কঙ্কাল-মালিনীতন্ত্রে গাভীর গোময়ভস্ম বৈধ বলিয়া নিরূপিত হইয়াছে। যথা,—"শক্তিরূপা চ যা গৌঃ স্যাৎ তস্যা গোময়সম্ভবং। ভস্ম তেষু মহেশানি বিশিষ্টং পরিকীর্ত্তিতম্॥" এতদপেক্ষা হোমভস্ম প্রশস্ত; তাহার মধ্যে নিজঃইষ্টদেবতার হোমভস্ম সর্ব্বাপেক্ষা প্রশস্ত।

যথা কঙ্কালমালিনীতে,—'স্বীয়েষ্টদেবতাহোম্যমনন্তং প্রিয়বাদিনি॥' ভস্মের অভাবে চন্দন, মৃত্তিকা বা জলদ্বারা ত্রিপুণ্ড্র অঙ্কিত করিবারও বিধি আছে।

এক্ষণে ভস্মসংগ্রহ বিধি কথিত হইতেছে। ভস্ম সর্ব্বথা শুভ্রবর্ণই গ্রাহ্য। পুরশ্চরণলহরীতন্ত্রে উক্তানুরূপ গোময়ভস্ম কেবল ষড়ক্ষর (ওঁ নমঃ শিবায়) মন্ত্রে শোধন করিয়া লইবার বিধি আছে। মেরুতন্ত্রে কথিত হইয়াছে যে, শিবের হোমাগ্নিতে দেবতা বিসর্জ্জনের পূর্ব্বেই উক্ত গোময়পিণ্ড মূলমন্ত্র (শিব মন্ত্র) উচ্চারণপূর্ব্বক নিক্ষেপ করিবে। ভস্ম হইলে, তাহা হইতে কেবল শুভ্র অংশ সংগ্রহ করিয়া বস্ত্রে ছাঁকিয়া ভস্মাধারে রাখিয়া দিবে।

যদি কেহ জলাশয়েই সন্ধ্যাবন্দনাদি করেন, তাহা হইলে তিনি জলদ্বারাই তিলক করিবেন। যথা বিষ্ণুধর্ম্মোত্তরে,—জলে স্থিত্বা কর্ম্ম কুর্ব্বন্ জলেন তিলকঞ্চরেৎ॥

গায়ত্রীতন্ত্রে কথিত হইয়াছে যে, সোঽহং স্নান না করিলে বাহ্যস্নানের ফল হয় না। অতএব এই স্থলে আমরা সোঽহং স্নান উদ্ধৃত করিলাম।

সোঽহং স্নান।—প্রথমে জলে নিমজ্জিত হইয়া 'হংসঃ' এই মন্ত্র পুটিত ইষ্টমন্ত্র (হংসঃ মূল হংসঃ) মস্তকে চিন্তা করিবে। দ্বিতীয়বার ঐরূপ নিমজ্জিত হইয়া ইষ্টমন্ত্র পুটিত হংসঃ (মূল হংসঃ মূল) মন্ত্র মস্তকে স্মরণ করিবে। পুনস্তৃতীয়বার নিমজ্জিত হইয়া পুনরায় প্রথমবারের ন্যায় হংসঃ পুটিত ইষ্টমন্ত্র (হংসঃ মূল হংসঃ) মস্তকে স্মরণ করিবে। এইরূপে যথাযথ 'হংসঃ' ও ইষ্টমন্ত্র পুটিত চিন্তা করিয়া পূর্ব্বোক্তরূপ তিনবার স্নানকেই সোঽহংস্নান জীবস্নান বা মন্ত্রস্নান বলে। যথা,—নিমজ্জন্ সন্ মহারাজ জলে শিরসি একধা। হংসেন পুটিতং কৃত্বা ইষ্টমন্ত্রং স্মরেৎ সকৃৎ। ইষ্টেন পুটিতং হংসঃ দ্বিতীয়ং স্নানমাচরেৎ। হংসেন পুটিতং ইষ্টং ত্রিঃস্নানং মনুজেশ্বর॥ বচনৈঃ পুটিতং সর্ব্বং হংসমিষ্টং যথা তথা। সোঽহং স্নানমিদং প্রোক্তং জীবস্নানমিদং নৃপ। মন্ত্রস্নানমিদং রাজন্ কথিতং অতিগোপনং। সোঽহংস্নানেন রাজেন্দ্র কোটিতীর্থফলং লভেৎ। অনেনৈব হি স্নানেন ত্রিকোটি-কুলমুদ্ধরেৎ। সোঽহং স্নানং বিনা রাজন্ বাহ্যস্নানং বৃথা যথা॥

যিনি প্রাতঃস্নানে অসমর্থ, তিনি প্রাতঃসন্ধ্যা করিবার সময়ে আসনে উপবিষ্ট হইয়া যৌগিক স্নান বা অন্যবিধ মানসিক স্নান করিবেন। যিনি যোগমার্গে

প্রবৃত্ত হইয়াছেন তিনি গুরুর উপদেশ অনুসারে মুক্তত্রিবেণীতে বা যুক্তত্রিবেণীতে বিন্দুতীর্থে বা পুষ্করতীর্থে স্নান করিতে পারিবেন। মন্ত্রমার্গের যৌগিক বা ধ্যানস্নানের নিয়ম এই যে, স্থিরাসনে উপবিষ্ট হইয়া ভাবনা করিতে হইবে, নিজ মস্তকোপরি আকাশপথে বিষ্ণু অবস্থান করিতেছেন। তাঁহার পাদপদ্ম হইতে গঙ্গা অবতীর্ণ হইয়া নিজ মস্তকে পতিত হইতেছেন এবং সেই জল ব্রহ্মরন্ধ্রে প্রবিষ্ট হইয়া তদ্দ্বারা সর্ব্বশরীর ধৌত নির্ম্মল ও পবিত্র হইতেছে। ষড়্‌বিধ স্নান যথা,– ব্রাহ্ম, আগ্নেয়, বায়ব্য, দিব্য, বারুণ ও যৌগিক। ইহার লক্ষণ—

যথা,—ব্রাহ্মন্তু মার্জ্জনং মন্ত্রৈঃ কুশৈঃ সোদকবিন্দুভিঃ। আগ্নেয়ং ভস্মনা পাদমস্তকাদিবিধূননং॥ গবাং হি রজসা প্রোক্তং বায়ব্যং স্নানমুত্তমং॥ যত্তু সাতপবর্ষেণ স্নানং দিব্যং তদুচ্যতে॥ বারুণং চাবগাহন্তু মানসাত্মাত্মবেদনং। যৌগিকং স্নানমাখ্যাতং যোগো বিষ্ণুবিচিন্তনং॥ আত্মতীর্থমিতি খ্যাতং সেবিতং ব্রাহ্মণাদিভিঃ। মনঃ শুচিকরং পুংসাং নিত্যং তৎ স্নানমাচরেৎ॥ ইতি। বৈদিক সন্ধ্যাতে আপো হিষ্ঠা ইত্যাদি মন্ত্রে মার্জ্জনদ্বারা এবং তান্ত্রিক সন্ধ্যাতে বীজপাঠপূর্ব্বক মার্জ্জন দ্বারা ব্রাহ্ম স্নান সিদ্ধ হইয়া থাকে। সুতরাং অন্যবিধ স্নান না করিলেও এক প্রকার স্নান সিদ্ধ হইতে পারে।

তন্ত্রে বহুবিধ মানসিক স্নানের বিধি আছে, যথা বিশ্বসারতন্ত্রে—খস্থিতং পুণ্ডরীকাক্ষং মূর্ত্তিমন্তং প্রভুং স্মরন্। তৎপাদোদকজাং ধারাং নিপতন্তীং স্বমূর্দ্ধনি॥ চিন্তয়েৎ ব্রহ্মরন্ধ্রেণ প্রবিশন্তং স্বকাং তনুং। তয়া সংক্ষালয়েৎ সর্ব্বমেতদ্দেহগতং মলম্॥ তৎক্ষণাৎ বিরজা মন্ত্রী জায়তে স্ফাটিকোপমঃ। ইদং স্নানবরং মান্ত্রাৎ সহস্রমধিকং স্মৃতং॥ ইতি। শাক্তগণের বিশেষরূপ আভ্যন্তর স্নান যথা শ্রীপঞ্চমী,—সম্বিত্রয়মনুস্মৃত্য চরণত্রয়মধ্যতঃ। স্রবন্তং সচ্চিদানন্দপ্রবাহং ভাবগোচরং॥ বিমুক্তিসাধনং পুংসাং স্মরণাদেব যোগিনাং॥ তেন প্লাবিতমাত্মানং ভাবয়েত্তবশান্তয়ে॥ ইতি। রুদ্রযামলে উত্তরখণ্ডে,— স্নানমাত্রেণ মুক্তঃ স্যাৎ পাপশৈলাদনন্তকাৎ। স্নায়াচ্চ বিমলে তীর্থে হৃদয়াম্ভোজ-পুষ্করে। বিন্দুতীর্থেঽথবা স্নায়াৎ সর্ব্বজন্মাঘমুক্তয়ে॥ ইড়াসুষুম্নে শিবতীর্থ-কেঽস্মিন্ জ্ঞানাম্বুপূর্ণে বহতঃ শরীরে। ব্রহ্মাম্বুভিঃ স্নাতি তয়োঃ সদা যঃ কিন্তস্য গাঙ্গৈরপি পুষ্করৈর্ব্বা॥ ইতি। জ্ঞানসঙ্কলিনী তন্ত্রে,—ইড়া ভাগীরথী গঙ্গা

পিঙ্গলা যমুনা নদী। তয়োর্মধ্যগতা নাড়ী সুষুম্নাখ্যা সরস্বতী। ত্রিবেণীসঙ্গমো যত্র তীর্থরাজঃ স উচ্যতে। তত্র স্নানং প্রকুর্ব্বীত সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে॥ ইতি। রুদ্রযামলে মূলাধারতীর্থ যথা,—মহীস্থতীর্থে বিমলে জলে মুদা মূলাম্বুজে স্নাতি স মুক্তিভাগ্‌ভবেৎ॥ ইতি। স্বাধীষ্ঠানতীর্থ যথা,—স্বর্গস্থং যাবতা তীর্থং স্বাধিষ্ঠানে সুপঙ্কজে। মনো নিধায় যোগীন্দ্রঃ স্নাতি গঙ্গাজলে যথা॥ ইতি। মণিপূর তীর্থ যথা,—মণিপূরে দেবতীর্থং পঞ্চকুণ্ডং সরোবরং। তত্র শ্রীকামনাতীর্থং স্নাতি যো মুক্তিমিচ্ছতি॥ ইতি। অনাহত তীর্থ যথা,—অনাহতে সর্ব্বতীর্থং সূর্য্যমণ্ডলমধ্যগং। বিভাব্য সর্ব্বতীর্থানি স্নাতি যো মুক্তিমিচ্ছতি॥ বিশুদ্ধতীর্থ যথা,—বিশুদ্ধাখ্যে মহাপদ্মে অষ্টতীর্থসমুদ্ভবঃ। কৈবল্যং মুক্তিদং ধ্যাত্বা স্নাতি বীরো বিমুক্তয়ে॥ ইতি। বিন্দুতীর্থ যথা,—মানসং বিন্দুতীর্থঞ্চ কালীকুণ্ডং কলাধরং। আজ্ঞাচক্রে সদা ধ্যাত্বা স্নাতি নির্ব্বাণসিদ্ধয়ে॥ ইতি। এতৎকুলপ্রিয়ং স্নানং কুর্ব্বন্তো যোগিনো মুদা। অতো বীরাঃ সত্ত্বযুক্তাঃ সর্ব্বসিদ্ধিযুতাঃ প্রিয়ে। কৃত্বা স্নানং মহাতীর্থে সিদ্ধাঃ স্যুরণিমাদিগাঃ॥ ইতি। এই সমুদায় মানস স্নান কিরূপে করিতে হইবে তাহা সাধকগণ স্ব স্ব গুরুর উপদেশ অনুসারে জ্ঞাত হইবেন। পরন্তু সকলেই যে মানসস্নানের অধিকারী এমত নহে। মানসস্নান দ্বারা যাঁহাদের মন পবিত্র হইবে ও সন্দিগ্ধভাব থাকিবে না, তাঁহারাই মানসস্নানের অধিকারী এবং মানসস্নান দ্বারা তাঁহাদেরই শরীর ও মন পবিত্র হইবে। প্রমাণ যথা গন্ধর্ব্বতন্ত্রে মানসং বৈ ভবেৎ স্নানং যঃ সদা শুদ্ধমানসঃ। স্পর্শলেপাদিকেনাপি নির্ব্বিকল্পঃ সদৈব হি॥ ইতি। এই গন্ধর্ব্বতন্ত্রে আর এক প্রকার মানসস্নান কথিত হইয়াছে যথা,—পূর্ব্বোক্ত ক্রমযোগেন প্রাণায়ামপরো বুধঃ। শক্তিং পরশিবেনৈব সঙ্গময্য বিধানতঃ। তদুদ্ভবামৃতে শশ্বৎ নিমজ্জ্য পুনরেব হি॥ ইতি।

বিধি আছে যে, যদি বৈদিক সন্ধ্যা করিতে অসমর্থ হয়েন, তাহা হইলে বৈদিক গায়ত্রী দশবার জপ মাত্র করিলেই বৈদিক সন্ধ্যা করিবার ফল প্রাপ্ত হইবেন। ফলতঃ মহানির্ব্বাণতন্ত্র গায়ত্রীতন্ত্র প্রভৃতিতে ব্যবস্থাপিত হইয়াছে যে, এক্ষণে অর্থাৎ কলিযুগের প্রবলতা সময়ে বৈদিক সন্ধ্যা করণে কাহারও অধিকার নাই। বৈদিক গায়ত্রী জপ করিলেই বৈদিক সন্ধ্যা করণের সম্পূর্ণ ফল হইবে। সন্ধ্যার কাল অতীত হইলেও দশবার গায়ত্রী জপরূপ প্রায়শ্চিত্ত

স্বাহা ইতি ত্রিরাচম্য ওঁ তদ্বিষ্ণোঃ পরমং পদং সদা পশ্যন্তি সূরয়ঃ দিবীব চক্ষুরাততম্ ইতি মন্ত্রেণ ওষ্ঠাধরনাসিকানেত্রকর্ণাদিস্পর্শনাদিকং কুর্য্যাৎ (১৬)। ততঃ মূলমন্ত্রেণ গায়ত্র্যা বা

---

করিয়া সন্ধ্যা করিবেন। যদি বৈদিক ও তান্ত্রিক উভয়বিধ সন্ধ্যা যথাকালে না হয়, তাহা হইলে কেবল বৈদিক গায়ত্রী জপরূপ প্রায়শ্চিত্ত করিয়া উভয়বিধ পতিত সন্ধ্যার অনুষ্ঠান করিবেন। স্ত্রীশূদ্র তান্ত্রিক গায়ত্রী জপ দ্বারাই প্রায়শ্চিত্ত করিবেন। যাঁহারা বিস্তৃত ভাবে যথাযথ সন্ধ্যানুষ্ঠান করিতে অসমর্থ, তাঁহারা প্রাতে, মধ্যাহ্নে ও সায়াহ্নে ইষ্টদেবতা ধ্যান পূর্ব্বক যথাশক্তি মূলমন্ত্র জপ করিবেন। যথা গৌতমীয়ে, সংক্ষেপসন্ধ্যামথবা কুর্য্যান্মন্ত্রী হ্যশক্তিতঃ। সায়ং প্রাতশ্চ মধ্যাহ্নে দেবং ধ্যাত্বা মনুং জপেৎ। মূলমন্ত্র জপের পূর্ব্বে দশবার গায়ত্রী জপ করিলে ভাল হয়। সন্ধ্যালোপে অষ্টোত্তর শত মূলমন্ত্র জপও তাহার প্রায়শ্চিত্ত। যথা মেরৌ- দৈবতো যদি লোপঃ স্যাৎ তদা মূলং শতং জপেৎ॥

বৈদিকে, সংক্রান্তি দ্বাদশী প্রভৃতিতে সন্ধ্যানুষ্ঠান নিষিদ্ধ। পরন্তু তন্ত্রোক্ত সন্ধ্যা উক্ত নিষিদ্ধ দিবসে বন্ধ হইবে না। যথা ব্রহ্মযামলে,—সংক্রান্ত্যাং পক্ষয়োরন্তে দ্বাদশ্যাং শ্রাদ্ধবাসরে। সায়ং সন্ধ্যাং প্রযত্নেন কুর্য্যান্মন্ত্রী সমাহিতঃ। বৃহন্নীলতন্ত্রে,—সন্ধ্যাং সায়ন্তনীং কুর্য্যাৎ দ্বাদশ্যাদিম্বপি প্রিয়ে। অকুর্ব্বন্ নিরয়ং যাতি যতো নিত্যাগমক্রিয়া॥ কোন কোন তন্ত্রে জননাশৌচে ও মরণাশৌচেও তান্ত্রিকী সন্ধ্যা ও পূজার বিধান আছে, এবং কোন কোন তন্ত্রে তাহা নিষিদ্ধ বলিয়া উক্ত হইয়াছে। ইহার মীমাংসা এই যে, তাদৃশ ভক্তিপরায়ণ ব্যক্তি যদি এরূপ সংকল্প করিয়া থাকেন যে, কোন দিন লঙ্ঘন না করিয়া নিত্য সন্ধ্যাপূজাদির অনুষ্ঠান করিব, তাহা হইলে, তাঁহার পক্ষে উক্ত অশৌচ দিবসেও সন্ধ্যা বন্দনাদি বিধেয়। বিশেষ অধিকারী পক্ষেও তাহা সর্ব্বতোভাবে বিধেয়।

(১৬)। আচমনবিধি। দক্ষিণ করতল উত্তান ও গোকর্ণাকৃতি করিবে, অর্থাৎ অঙ্গুষ্ঠ ও কনিষ্ঠা মুক্ত রাখিয়া তর্জ্জনী, মধ্যমা ও অনামা সংহত ও উর্দ্ধমুখ রাখিতে হইবে। পরে ব্রাহ্মতীর্থে অর্থাৎ অঙ্গুষ্ঠমূলের নিকটে একটি মাষকলাই নিমগ্ন হয়

